# কল্কিপুরাণ

## মহর্ষি বেদব্যাস প্রণীত

মূল শ্লোক, শ্লোকার্থ ও টিপ্পনী সম্বলিত



কল্কিকিঙ্কর

শ্রীমৎ স্বামী জগদীশ্বরানন্দ অনূদিত



শ্রীরামকৃষ্ণ ধর্মচক্র

বেলুড়

প্রকাশিকা
প্রব্রাজিকা মহাগৌরী সরস্বতী
উপাধ্যক্ষা, শ্রীরামকৃষ্ণ ধর্মচক্র
২১১।এ গিরিশ ঘোষ রোড, বেলুড়
পো-অঃ বেলুড়মঠ, জেলা হাওড়া
পশ্চিমবঙ্গ

প্রথম প্রকাশ—১১০০—১৩৮০

মূল্য সাত টাকা মাত্র

প্রাপ্তিস্থান

১। মহেশ লাইব্রেরী
২/১ শ্যামাচরণ দে ষ্ট্রীট
কলিকাতা—১২

২। সংস্কৃত পুস্তক ভাণ্ডার
৩৮ বিধান সরণী
কলিকাতা—৬

মুদ্রাকর :
শ্রীগোবিন্দ লাল চৌধুরী
'ভগবতী প্রেস
১৪/১ ছিদাম মুদি লেন

# মুখবন্ধ

প্রায় দশ বর্ষ পূর্বে কল্কি পুরাণের বঙ্গানুবাদ আরম্ভ করিয়াছিলাম। অন্ধত্ব, উচ্চ রক্তচাপ ও বহুমূত্রাদি নানা রোগে বিপর্য্যস্ত হওয়ায় এই মহৎ কর্ম এতাবৎ-কাল অসমাপ্ত ছিল। এখন ইহা সমাপ্ত করিয়া দায়মুক্ত হইলাম। মৎ প্রণীত কল্কিগীতার দ্বিতীয় অধ্যায়ে কল্কি পুরাণের উপাখ্যান প্রকাশিত। মৎ কৃত Kalki comes in 1985 নামক ইংরাজী পুস্তকের দ্বিতীয় অধ্যায়ে কল্কিপুরাণের সারমর্ম লিখিয়াছি। মৎ প্রণীত 'ব্রহ্মধামে মোক্ষযাত্রা' পুস্তকের শেষাংশে কল্কি-পুরাণের তৃতীয় অংশের বিংশ অধ্যায়োক্ত গঙ্গাস্তোত্র প্রকাশিত। কল্কিপুরাণ কল্কি সাহিত্যের মূল গ্রন্থ। উক্ত পুরাণ অবলম্বনে দুইটি বাংলা নাটক রচিত হইয়াছে —দ্বিজেন্দ্রলাল রায় প্রণীত 'কল্কি অবতার' এবং বেণীমাধব শীল কৃত 'যুগান্তর।' বাংলা, হিন্দী, ওড়িয়া, তেলেগু ও তামিল প্রভৃতি ভাষায় কল্কিপুরাণ অনূদিত হইয়াছে। ওড়িয়া অনুবাদ পয়ার ছন্দে লিখিত।

কল্কিপুরাণের দুইটি বাংলা অনুবাদ বাহির হইয়াছে। তন্মধ্যে কালীপ্রসন্ন বিদ্যারত্নের অনুবাদ ১৩১৬ সালে প্রকাশিত ও অদ্যাপি প্রচলিত। উহার দ্বিতীয় অনুবাদ করেন পণ্ডিত তারাকান্ত কাব্যতীর্থ। উহা পণ্ডিত পঞ্চানন তর্করত্ন কর্তৃক সম্পাদিত ও ১৩১৫ সালে বঙ্গবাসী প্রেস হইতে প্রকাশিত হয়; ইহাতে মূল শ্লোকাবলী ও প্রাঞ্জল অনুবাদ প্রদত্ত। এই গ্রন্থ এখন মুদ্রিত হয় না। ইহার সম্পাদক পণ্ডিত পঞ্চানন তর্করত্ন ভূমিকায় মন্তব্য করেন, "কল্কিপুরাণ ......উৎকৃষ্ট উপপুরাণ। বর্তমান সময়ে কল্কিপুরাণ সকলেরই কণ্ঠস্থ হওয়া উচিত। কলির প্রভাবে ভারতে কিরূপ ধর্মহানি হইয়াছে ও হইবে, ইহার পরিচয় সেই ভবিষ্যদ্দর্শী মহর্ষির লেখনী হইতে অবগত হইয়া সকলকেই বিস্ময় সাগরে নিমগ্ন হইতে হইবে। এই ধর্ম্মহানির পরিণাম কি? কিরূপে ভারতের পুনরুত্থান হইবে? এই সকল তত্ত্ব কল্কিপুরাণেই বিবৃত। যিনি স্বদেশভক্ত, কল্কিপুরাণ তাঁহার অবশ্য পাঠ্য। যিনি বীর রসের রসিক, কল্কিপুরাণ তাঁহার সর্বদা পাঠ্য। ভগবদ্ভক্তগণ এই পুরাণ পাঠে অনির্বচনীয়

আনন্দলাভ করিবেন।" উল্লিখিত অনুবাদ অবলম্বনে বর্তমান পুস্তকের শ্লোকার্থ লিখিত। কল্কিপুরাণের দুইটি হিন্দী অনুবাদ আমি পাইয়াছি। তন্মধ্যে একটি হিন্দী অনুবাদ করেন পণ্ডিত দামোদর শাস্ত্রী ও পণ্ডিত মহাদেব প্রসাদ দ্বিবেদী। ইহা ১৯৬৩ সম্বতে কাশীধামস্থ শ্রীনিগমাগম পুস্তক ভাণ্ডার হইতে প্রকাশিত। ইহার বিশুদ্ধ শ্লোকাবলী এই বাংলা পুস্তকে গৃহীত। পণ্ডিত বলদেব প্রসাদ মিশ্র কৃত হিন্দী অনুবাদ ও বিশদ টিপ্পণীসহ কল্কিপুরাণ ১৯৬৭ খ্রীষ্টাব্দে বোম্বাই ভেঙ্কটেশ্বর ষ্টীম প্রেস কর্তৃক মুদ্রিত হইয়াছে। উহা ৩৬৫ বড় পৃষ্ঠায় সমাপ্ত এবং উহার টিপ্পণীতে নানা শাস্ত্রের বহু বাক্য সংকলিত। ১৯৬৭ খ্রীষ্টাব্দে ডিসেম্বর মাসে এই দুষ্প্রাপ্য গ্রন্থ কলিকাতা বিশ্ববিদ্যালয় লাইব্রেরী হইতে আনিয়া আমি সযত্নে পড়িয়াছি এবং উহার বঙ্গানুবাদে প্রবৃত্ত হই। উক্ত গ্রন্থের সমস্ত টিপ্পণী বর্তমান পুস্তকে সন্নিবেশিত হইয়াছে। এই সকল টিপ্পণীর আলোকে শ্লোকার্থ পড়িলে কল্কিপুরাণের সারমর্ম স্পষ্টভাবে বুদ্ধিগত হইবে।

যেমন মৎস্য পুরাণে, কূর্মপুরাণে, বরাহপুরাণে, বামনপুরাণে নরসিংহপুরাণে ও বিষ্ণুপুরাণে যথাক্রমে মৎস্য, কূর্ম, বরাহ, বামন, নরসিংহ ও কৃষ্ণাবতারের দিব্যলীলা অনুপম ভাষায় লিপিবদ্ধ, তেমনি কল্কিপুরাণে অনাগত অবতার কল্কিদেবের ভাবীলীলা যোগদৃষ্টিতে সুলিখিত হইয়াছে। ইহাতে অতীত ঘটনা অবলম্বনে অনাগত অবতারের লীলাকথা শ্লোকাকারে লিপিবদ্ধ। ভবিষ্যৎ ঘটনাকে অতীতরূপে বর্ণনায় কোন দোষ দৃষ্ট হয় না। ইহার কারণ, জ্ঞান-চক্ষুষ্মান্ ত্রিকালজ্ঞ সিদ্ধ পুরুষগণ ভবিষ্যৎ ঘটনাকে অতীত ঘটনাবৎ দর্শন করেন। কল্কিপুরাণ অন্যতম উপপুরাণ ও ভবিষ্য অনুভাগবত নামে আখ্যাত। ইহা সংস্কৃত শ্লোকে লিখিত, তিন অংশে বিভক্ত ও পঁয়ত্রিশ অধ্যায়ে সমাপ্ত। ইহাতে মোট ১৩৬৮ শ্লোক আছে। একমতে কল্কিপুরাণ অতিরিক্ত উপপুরাণ এবং অষ্টাদশ উপপুরাণের অন্তর্ভূত নহে।

প্রাচীন প্রবাদ অনুসারে কল্কিপুরাণ মহর্ষি বেদব্যাস বিরচিত। ব্যাসদেব ১৯৬২ মে মাসে আমাদিগকে বলিয়াছেন, আমি কল্কিপুরাণের রচয়িতা নহি,

বাৎস্থায়ন উহার রচয়িতা। বাৎস্থায়ন ব্যাসদেবের পরে আবির্ভূত হন এবং কাত্যায়নের শিষ্য ছিলেন। ব্যাসদেব ও কাত্যায়ন সমসাময়িক ছিলেন ও দ্বাপরের শেষভাগে আবির্ভূত হন। কল্কিপুরাণের অনুবাদক পণ্ডিত কালীপ্রসন্ন বিদ্যারত্ন মন্তব্য করেন, ব্যাসদেবের কোন শিষ্য বা প্রশিষ্য কর্তৃক কল্কিপুরাণ বিরচিত।

ব্যাসদেবের নাম পাঁচবার (১।২।২৫, ৩।১২।৮, ৩।১২।২৮, ৩।১৫।৬ এবং ৩।২১।৩০) কল্কিপুরাণে উল্লিখিত। তন্মধ্যে চতুর্থ উল্লেখে আছে, ব্যাসদেব দ্বিজরূপে জন্মগ্রহণ পূর্বক কল্কিপুরাণ রচনা করেন। ইহাতে প্রমাণিত হয়, ব্যাসদেব কল্কিপুরাণের রচয়িতা নহেন এবং বাৎস্থায়নই উহার যথার্থ রচয়িতা। বাদরায়ণ, বৈশম্পায়ন, বাৎসায়ন, কাত্যায়ন ও বৌধায়ন প্রভৃতি মহর্ষিগণ দ্বাপরের শেষে আবির্ভূত। বাৎস্থায়নের নাম মাত্র একবার কল্কিপুরাণে (৩।১২।৬ শ্লোকে) উল্লিখিত। মহামুনি বাৎস্থায়ন বৎসমুনির পুত্র, কামশাস্ত্রের রচয়িতা ও ন্যায়শাস্ত্রের ভাষ্যকার। তিনি 'পুরুষ সামুদ্রিক লক্ষণ' নামক একটি জ্যোতিষ পুস্তকও রচনা করেন। স্মৃতিকার রঘুনন্দন 'মলমাসতত্ত্ব' গ্রন্থে তাঁহার মত উদ্ধৃত করিয়াছেন। কুট্টনীমতে বাৎস্থায়ন সম্বন্ধে এই শ্লোক দৃষ্ট হয়।—

বাৎস্থায়নময়মবুধং বাহ্যান্ দূরেণ দত্তকাচার্য্যান্।
গণয়তি মন্মথতন্ত্রে পশুতুল্যং রাজপুত্রশ্চ ॥

বামন পুরাণে (৯১ অধ্যায়, ২৩।২৪ শ্লোক) আছে, মহর্ষি মুদ্গলের পুত্র কোশকারের সহিত বাৎস্থায়নের কন্যা ধর্মিষ্ঠার বিবাহ হয়। বাৎস্থায়নের শিষ্য বা প্রশিষ্য বৈশায়ন কল্কিপুরাণের টীকাকার ছিলেন। উক্ত টীকা সহ কল্কিপুরাণ তিনখণ্ডে বহুপূর্বে প্রকাশিত হইয়াছিল এবং ভক্তকবি জয়দেবের সময় বিলুপ্ত হয়। উহার একটি হস্তলিখিত পুঁথি কাশীধামে স্বর্গগত রঘুবীর শর্মার গৃহে অদ্যাবধি সংরক্ষিত। উহার পুনরুদ্ধারে আমরা অসমর্থ হইয়াছি। কল্কিপুরাণের লুপ্ত টীকা হস্তগত হইলে এই গ্রন্থে প্রকাশ করিতাম।

সৃষ্টি, লয়, সূর্য্যাদি বংশবর্ণন, চতুর্দশ মন্বন্তর কথন ও বংশানুচরিত বর্ণন—এই পঞ্চলক্ষণ কল্কিপুরাণে থাকায় উহা উত্তম পুরাণরূপে সমাদৃত। কল্কিপুরাণ

('৩।২১।২৮ শ্লোকে) অনুসারে উহাতে 'ষট্‌সহস্র শতাধিক' (৬১০০) শ্লোক বিদ্যমান। দুঃখের বিষয়, উহার বর্তমান কলেবরে মাত্র ১৩৬৮ শ্লোক পাওয়া যায়। যেমন বিষ্ণুপুরাণ ছয় অংশে বিভক্ত, তেমনি কল্কিপুরাণ তিন অংশে বিভক্ত। ইহাতে অনুমিত হয়, মধ্যযুগে বিষ্ণুদ্বেষী ম্লেচ্ছগণ কর্তৃক বিষ্ণুপুরাণ ও কল্কিপুরাণ প্রভৃতি প্রচলিত ধর্মগ্রন্থসমূহ বিনষ্ট হইয়াছিল। ভাগবতপুরাণ সদৃশ কল্কিপুরাণের সংস্কৃত কঠিন ও দুর্বোধ্য। অন্বয় ও শব্দার্থ থাকিলে উহার শ্লোকার্থ অনায়াসে বোধগম্য হইত। গ্রন্থের কলেবর বৃদ্ধির ভয়ে আমরা অন্বয়াদি দিলাম না। কল্কিপুরাণের কবিত্ব অনুপম এবং ভাগবতের সহিত তুলনীয়। ইহার শ্লোকাবলী ধীরভাবে পড়িলে কাব্যতুল্য উপভোগ্য হয়। ব্রহ্মবাদী কৃষ্ণভক্ত বাৎস্যায়ন এই পুরাণে কল্কিলীলার অপূর্ব আলেখ্য অংকন করিয়াছেন। কল্কিপুরাণে অনেক পাঠ ভেদ দৃষ্ট হয়। তৃতীয় অংশের একবিংশ অধ্যায়ে ৩০ শ্লোকে এবং অন্যান্যস্থলে হিন্দী ও বাংলা সংস্করণে পাঠভেদ পরিলক্ষিত। এই হেতু আমরা হিন্দী সংস্করণের শুদ্ধপাঠ বর্তমান পুস্তকে গ্রহণ করিয়াছি। যথাস্থানে পাঠান্তর সমূহ উল্লিখিত। ইহাতে প্রায় দুইশত টিপ্পণী প্রদত্ত। এইসকল টিপ্পণীতে ৬১খানি শাস্ত্রের বাক্য উদ্ধৃত। এই সকল শাস্ত্রের নাম পরিশিষ্টে প্রদত্ত। শ্লোকার্থ পাঠান্তে টিপ্পণীসমূহ মনোযোগ সহকারে পড়িলে পাঠকের অন্তর শাস্ত্রালোকে উদ্ভাসিত হইবে। কল্কিপুরাণোক্ত মায়াস্তব ও গঙ্গাস্তব উল্লেখযোগ্য। কল্কিপুরাণে মার্কণ্ডেয়, গালব, বিশ্বামিত্র, বামদেব, বশিষ্ঠ ও শুকদেবাদি মুনিগনের নাম উল্লিখিত। তৃতীয় অংশে একাদশ অধ্যায়ে বশিষ্ঠের পুনর্জন্ম কথিত। ব্রহ্মজ্ঞপুরুষের পুনর্জন্ম কিরূপে হয়? ব্রহ্মজ্ঞান বা আত্মজ্ঞান লাভ হইলে জন্ম-মৃত্যু প্রবাহের নিরোধ ঘটে। সুতরাং অদ্বৈত বেদান্ত সিদ্ধান্তে ইহা সমর্থিত নয়। তৃতীয় অংশে সপ্তদশ অধ্যায়ে রুক্মিণী ব্রতকথা বিবৃত। তথায় আছে, সীতাদেবী অশোকবনে রুক্মিণীব্রত পালনের ফলে পতিদেব শ্রীরামচন্দ্রকে পুনঃ প্রাপ্ত হন। দ্বাপরের রুক্মিণীব্রত ত্রেতাযুগে কিরূপে পালিত হয়? এই সকল বিষয় কল্পিত ও প্রক্ষিপ্ত মনে হয়।

ভগবান কল্কির চারিটি সুন্দর আলেখ্য ও সংকলিত কল্কিস্তব এই গ্রন্থের

শ্রীবৃদ্ধি করিতেছে। এই সানুবাদ উপপুরাণ বঙ্গদেশের গৃহে গৃহে সুপঠিত ও আলোচিত হইলে আমার সর্বশ্রম সার্থক হইবে। এই পুস্তকের টিপ্পনী রচনা ও শ্লোকার্থ সংশোধনাদি কার্য্যে আসানসোলের শ্রীঅসিতকুমার চক্রবর্ত্তী যথাসাধ্য সহযোগিতা করিয়াছেন। তাঁহার অক্লান্ত সাহায্য ব্যতীত আমার মত অন্ধ বৃদ্ধ রুগ্ন সাধুর পক্ষে এই বৃহৎ গ্রন্থ প্রণয়ন অসম্ভব হইত। প্রুফ সংশোধনাদি কার্যে শ্রীনরেন্দ্রকুমার চক্রবর্ত্তী বি, এ, ব্রহ্মচারী দুর্গাচৈতন্য, শ্রীবলরাম বন্দ্যোপাধ্যায়, শ্রীকুবের চন্দ্র সামন্ত বি, এস-সি প্রমুখ বন্ধুগণ নানাভাবে সহায়তা করিয়াছেন।

এই মহাগ্রন্থ মুদ্রনার্থ কালিফোর্ণিয়ার স্বামী সাহানন্দ ১৫০ টাকা, কল্যাণেশ্বরীর স্বামী কালিকানন্দ ১০১ টাকা, সহরা নিবাসী ৺সতীশ চন্দ্র হালদারের ধর্ম পত্নী শ্রীমতী করুণাময়ী ৮০০ টাকা, পানিহাটীর শ্রীমধুসূদন বন্দোপাধ্যায় ১০০ টাকা, রাজবলহাটের শ্রীপ্রহলাদ চন্দ্র শীল ১০০ টাকা এবং তদীয় ধর্ম পত্নী শ্রীমতী প্রতিভা শীল ১০০ টাকা, ঠাকুর নগরের শ্রীগোবিন্দ প্রসাদ হাইত ১০০ টাকা, কলিকাতার শ্রীশম্ভুনাথ শীল ১০০ টাকা, আন্দামানের ডক্টর বিনোদ রঞ্জন বাউত M D, ১০০ টাকা, কদমতলার কুমারী চিন্ময়ী বন্দ্যোপাধ্যায় ১০০ টাকা, আসানসোলের শ্রীবিজয়কৃষ্ণ চট্টরাজ ৫০ টাকা, কলিকাতার শ্রীসত্যেন্দ্রনাথ ভট্টাচার্য ১০০, টাকা সহরা নিবাসী শ্রীঅনাদিনাথ হালদার ১০০ টাকা, পুনার ডক্টর জি, সি, আসনানি ২৯৯ টাকা এবং চন্দননগরের শ্রীশান্তি চন্দ্র ভড় ৫০ টাকা দান করিয়াছেন। অবশিষ্ট অর্থ মদীয় পুস্তক বিক্রয়ের মূল্য হইতে প্রদত্ত। পরিশেষে কলিকাতা ভগবতী প্রেসের সত্বাধিকারী সর্বশ্রী কালীপদ ভট্টাচার্য্য, গোবিন্দ লাল চৌধুরী এবং গোলকচন্দ্র রায় মহাশয়গণ এই পুস্তক এত অল্পসময়ে এবং নির্ভুল মুদ্রণের জন্য যে শ্রম স্বীকার করিয়াছেন, তজ্জন্য তাঁহাদিগকে অশেষ ধন্যবাদ জানাই।

অলমিতি

কল্কি দ্বাদশী, সোমবার
৩১ বৈশাখ ১৩৮০ সাল।

কল্কি কিঙ্কর
স্বামী জগদীশ্বরানন্দ

# মার্কিন বিদুষী রোবার্টাকান

বিগত ১৯৭০ খ্রীষ্টাব্দের শেষার্দ্ধে নিউইয়র্কের মিস রোবার্টা কান কলিকাতায় আসিয়া ওয়েলেসলি প্লেসে স্পেনসেস হোটেলে ৪।৫ মাস থাকিয়া বহু লাইব্রেরীতে অনুসন্ধান করিয়া কল্কিপুরাণের পুরাতন সংস্করণের বহু কপি সংগ্রহ করেন। তিনি কল্কিপুরাণের ইংরাজী অনুবাদে ও আধুনিক সম্পাদনায় প্রবৃত্ত হইয়াছেন এবং কলিকাতার প্রখ্যাত অধ্যাপকগণের সাহায্য গ্রহণ করেন। উক্ত সালে ৫।৬ জুলাই "যুগান্তর" দৈনিকে তাঁহার সংক্ষিপ্ত বিবরণ বাহির হয়। তিনি নিজ মুখে সাংবাদিক রাহুলকে যাহা বলিয়াছিলেন, তাহা নিম্নে উদ্ধৃত হইল।

"আমার নাম রোবার্টা কান। জন্ম ব্রুকলীনে, নিউইয়র্ক। বয়স ? না, মেয়েদের বয়স জিজ্ঞেস করতে নেই। ছেলেবেলা থেকেই মায়ের কাছে ব্রুকলীনে মানুষ হয়েছি। দাদা থাকেন কুইন্সে, নিউইয়র্কের অন্য প্রান্তে। আন্তর্জাতিক মানুষের ভিড়ে সরগরম নিউইয়র্ক শহর। আমার জন্মের সঙ্গে জড়ানো এই শহরের কোন্ অংশটুকুই বা জানা আমার বাদ আছে। ব্রুকলীন, ম্যানহাটান, কুইন্স, ব্রঙ্কস কিম্বা রিচমণ্ড, সারা পৃথিবী ঘুরলেও এদের আমি কখনো ভুলতে পারবো না। সুখের স্মৃতি স্মরণেও আনন্দ। দল বেঁধে ব্রুকলীন থেকে কখনো কুইন্স, কখনো ম্যানহাটানে যেতুম। অযত্নে গোছানো চুলগুলো বাতাসের টানা ঝাপটানিতে বার বার আমার চোখের ওপর এসে পড়তো। সামনের কিছুই দেখতে পেতুম না। চোখের বাইরে সাদা কালো সব রেখারা খেলা করতো আনন্দে। ম্যানহাটানের ছেলেরা ছিল দুষ্টু। কখনো কখনো সুযোগ নিত এই অবস্থার। কাছে এসে অতি বিনয়ীর মত বলতো, মাদাম, ইয়োর বিউটিফুল আইজ আর অল কভারড্ উইথ ইয়োর হেয়ার। ক্যান্ উই হেল্প ইউ। ( your beautiful eyes are all covered with your hair can we help you ? ) পছন্দ অপছন্দের কথা জিজ্ঞেস করছো ? রঙের মধ্যে রুচি কলাপাতা, গাইয়ের মধ্যে পিট সীগার,

অভিনেতাদের মধ্যে গ্রেগরী পেক আর পরিচালকদের মধ্যে সত্যজিৎ রায় আমার পছন্দ। এসব ব্যাপারে বড় রকমফের হয় না। কচি কলাপাতা রঙটা আমার এমন ভালো লাগে যে ছেলে বেলার প্রথম মিনিস্কার্ট বানাতে গিয়ে ওই রঙ পছন্দ করে ফেলেছিলুম। টেলার পিঠ চাপড়ে বলেছিল, রোবার্টা, ইউ ওয়ান্ট টু বি অলওভার গ্রীন। (Roberta, you want to be all over green) তোমাদের দেশে একটা কথা আছে না? "রাণী পসন্দ আম আর বেগম পসন্দ শাড়ি।" আমারও তেমনি আছে প্রিয় পসন্দ মন। এলিমেণ্টারি হাইস্কুল ছেড়ে ব্রুকলীন কলেজে ঢুকেছিলাম। সেখান থেকে B A. পাশ করলুম। মা বললেন, অনেক হয়েছে রোবার্টা। তোমার কাকে পছন্দ হলো, তার সঙ্গেই ঘরকন্নার ব্যবস্থা করে দিই। দাদার কাছে খবর গেল। দাদা এলেন ব্রুকলীনে। বললেন, বোন, তোর কি পছন্দ বল। হেসে বললুম, সাউথ এসিয়ান স্টাডিজ। একটু অবাক হলো দাদা। বললে, সত্যি তুই আরো লেখাপড়া করবি? বললুম, কেন নয়। ব্যস, দাদা কোন বাধা দিল না। আমি সংস্কৃত পড়তে সুরু করলুম। কেন, অবাক হচ্ছ নাকি, আমরা সংস্কৃত পড়ছি শুনে? তোমাদের ধারণা ভারতবর্ষ ছাড়া সংস্কৃতের একমাত্র চর্চা তো জার্মানীতেই হয়ে থাকে, তাই না? পৃথিবীর অন্যান্য দেশে শিক্ষার্থীরা তাই জার্মানীতে ছুটে যায় সংস্কৃত গবেষণার কাজে।

না, না, রাহুল, তোমাদের ধারণা ভেঙে চুরমার করে দিয়েছি আমরা, আমাদের দেশে। পেনসিলভ্যানিয়া য়ুনির্ভাসিটির সংস্কৃতজ্ঞ পণ্ডিত, সাউথ এশিয়ান ষ্টাডিজের প্রাক্তন চেয়ারম্যান ডক্টর ডব্লু নরম্যান ব্রাউনের নাম পৃথিবীতে কে না জানে? ডক্টর লুডো রোচারের মত সংস্কৃতজ্ঞ পণ্ডিত আছেন আমাদের দেশে। মার্কিন দেশের অন্ততঃ আট-দশটি বিশ্ববিদ্যালয়ে নিয়মিত বেদ, পুরাণ এবং গীতার উপর সেমিনার হয়ে থাকে।

সেখানে শিক্ষার্থী-শিক্ষার্থিনীর সংখ্যা কম করেও কয়েক হাজার। আমাদের দেশের পুরণো লাইব্রেরীগুলোর সংস্কৃত বিভাগ তোমাদের দেশেরও ঈর্ষার কারণ হতে পারে। পাঁচ বৎসর সংস্কৃত শিক্ষার পর গবেষণা করবো

স্থিব কবলাম। ডক্টব বোচাব বললেন, তুমি কলিকাতায যাও। সংস্কৃত সাহিত্যেব সাক্ষাৎ পীঠস্থান। শিক্ষাবৃত্তি নিয়ে চলে এলুম কলকাতায। সাহায্য ? হ্যাঁ, কলিকাতায় ডক্টব কৃষ্ণ বিনোদ গোস্বামীব মত গুরু পেযেছি। ডক্টব হেবম্বনাথ চ্যাটার্জি আমাকে যথেষ্ট সাহায্য কবছেন। তা ছাডা এশিযাটিক সোসাইটি, ন্যাশনাল লাইব্রেবী, কলকাতা বিশ্ববিদ্যালযেব কর্মীবা। তাঁদেব কাছে আমি কৃতজ্ঞ। আমাব গবেষণাব বিষয "কল্কিপুবাণ"। এই প্রাচীন পুবাণেব আধুনিকতম সম্পাদনাব কাজ কবছি। "কল্কিপুবাণেব" দুটি সংস্কবণেব কপি প্যাবিস থেকে, একটী অক্সফোর্ড, দুটি ঢাকা. দুটি কলিকাতা, একটি ইণ্ডিযা অফিস লাইব্রেবী (লণ্ডন), দুটি বেনাবস, দুটি পুনা, চাবিটি শান্তিনিকেতন, একটি শ্রীবামপুব, তিনটি সংস্কৃত সাহিত্য পবিষদ একটি পাঞ্জাব, একটি লখনৌ ও একটি বাজস্থান বিশ্ববিদ্যালয থেকে সংগ্রহ, কবেছি। আধুনিক সম্পাদনাব কাজে এই সংস্কবণগুলিব প্রয়োজন ভোলবাব নয। রাহুল, তুমি হযতো ভাবছো, সংস্কৃতেব এতো বিষয থাকতে কেন আমি "কল্কিপুবাণ" বেছে নিলাম আমাব গবেষণাব বিষয হিসাবে, তাই না ?

উত্তব দিতে গিয়ে কালীপ্রসন্ন বিদ্যাবত্নকে স্মরণ করছি : উপপুবাণের মধ্যে "কল্কিপুবাণ" পবম পবিত্র, আদৃত ও শ্রেষ্ঠ বলিয়া কীর্তিত। যখন সম্পূর্ণরূপে কলির প্রাদুর্ভাব হইবে ; তখন ভগবান হবি কল্কিরূপে অবতীর্ণ হইয়া ম্লেচ্ছ যবন, পাষণ্ড, বৌদ্ধ প্রভৃতিকে নিপাত কবিযা পুনরায সত্যযুগেব সৃষ্টি কবিবেন।

রাহুল, আমি বিশ্বাস করি পৃথিবীতে এখন কলিযুগ চলছে। গভীর তমসায আমরা আচ্ছন্ন। আমাব দেশও তা থেকে মুক্ত নয়। আমার দেশেও এখন যুবক-যুবতীরা বিকিনীব সাজে সেজে সী বীচ থেকে লাফিয়ে পডে জলে, সমুদ্রের নীল বঙেব সঙ্গে নিজেদেব মিশিযে দিয়ে মুখ তোলে, ও হো ও ইটস্ অল ফান Oh, O, its all fun বলতে বলতে গুনগুনিযে ওঠে, ও হো ও, এ কিস্ ইজ সুইটাব দ্যান ওবাইন Oh, O, a Kiss is sweeter than wine দূর থেকে দেখে অন্য দলেরা আর থাকতে পারেনা, তারাও ঝাঁপিযে পডে জলে,। কিন্তু বাহুল, এইতো জীবনের শেষ কথা নয। ভোগের পর

আসে শূন্যতা। আমার দেশের কত ছেলে মেয়েই না বেরিয়ে পড়েছে পৃথিবীর দেশে দেশে হিপিদের সাজে, কেহ কেহ পাগল কৃষ্ণ কনশাস নিয়ে। আমি গীতার সেই সনাতন আদর্শে বিশ্বাস রাখি, ভগবান যেখানে বলেছেন :

যদা যদা হি ধর্মস্য গ্লানির্ভবতি ভারত।
অভ্যুত্থানমধর্মস্য তদাত্মানং সৃজাম্যহম্ ॥
পরিত্রাণায় সাধূনাং বিনাশায় চ দুষ্কৃতাম্।
ধর্ম সংস্থাপনার্থায় সম্ভবামি যুগে যুগে ॥

আমেরিকান রিপোর্টার নামক পাক্ষিক পত্রিকায় ৯ই অক্টোবর ১৯৭০ সালে বেদব্যাসের কল্কি-পুরাণ সম্পর্কে জ্ঞানান্বেষী মার্কিন তরুণীর গবেষণা শীর্ষক নিম্নোক্ত নিবন্ধ বাহির হয়।

জ্ঞানান্বেষী তিনি, নিজের ও পৃথিবীবাসীর জন্য তিনি আরও বেশী জ্ঞানলাভের সাধনায় মগ্ন। অধিকাংশ তরুণ আমেরিকান ছাত্রছাত্রীদের তোই তিনি আবিষ্কার করতে আর মানুষের জ্ঞানভাণ্ডারে কিছু সংযোজন .তে উৎসুক। তাঁর নাম রোবার্টা কান। নিজ জন্মস্থান ব্রুকলিন ( নিউ . ) থেকে জ্ঞানান্বেষণে এসেছেন সুদূর কলকাতায়। কোন্ টানে তাঁর . নে আসা, তা' তিনি জানেন। তিনি ভারতবর্ষ, তার জীবন-দর্শন, সংস্কৃতি, ল্যবোধ সব কিছুই জানতে ও উপলব্ধি করতে চান। তাঁর আরও লক্ষ্য প্রাচ্যবিদ্যায় গবেষণা ক'রে ডক্টরেট ডিগ্রি পাওয়া। ব্রুকলিন কলেজের তিনি স্নাতক। প্রাচ্য বিদ্যায় স্নাতকোত্তর পাঠের জন্য তিনি পেনসিলভ্যানিয়া ফিলাডেলফিয়া ) বিশ্ববিদ্যালয়ে ভর্তি হন। দক্ষিণ এশিয়া বিদ্যানুশীলন বিভাগের প্রধান, বিশ্বখ্যাত সংস্কৃত শাস্ত্রজ্ঞ অধ্যাপক ডবলিউ নর্মান ব্রাউন জ্ঞানরত্নাকরের অধীনে তিনি সংস্কৃত পড়েন। ডক্টর ব্রাউনের অবসর গ্রহণের পর মিস্ কান প্রাচ্য বিদ্যা বিভাগের চেয়ারম্যান ডক্টর লুডো রোচারের অধীনে গবেষণা চালিয়ে যান।

মিস্ কান বলেন মূল গ্রন্থ না পড়লে ভারতের ধর্ম ও সংস্কৃতি সম্পর্কে প্রকৃত কোন জ্ঞান লাভ হয় না। সংস্কৃত সেই ভাষা যার মাধ্যমে ওই জ্ঞান

হতে পাবে। আমাব সংস্কৃত পড়াব মূল হেতু এই। একটি আধুনিক ইউবোপীয ভাষায মূল গ্রন্থেব নাটক সম্পাদনা এ জাতীয় গবেষণার পক্ষে প্রযোজন। মিস্ কান তাই এমন একটি গ্রন্থকে কেন্দ্র কবে তাঁব গবেষণা চালাতে মনস্থ কবেছেন যা' কোন ইউবোপীয় বা আমেবিকান পণ্ডিত ইতিপূর্বে নাটক সম্পাদনা কবেন নি। এরূপ একটি ধর্মগ্রন্থ হল কল্কিপুবাণ। ভাবতেব সবচেয়ে বেশী শ্রদ্ধেয প্রাচীন ঋষি মহর্ষি কৃষ্ণদ্বৈপাযন (বেদব্যাস) এব প্রণেতা। একদা এই পৌবাণিক কাব্য গ্রন্থ ছিল খুবই সুখ্যাত ও জনপ্রিয। এই আধাধর্ম শাস্ত্রে ত্রিকালদর্শী ঋষি কলিযুগেব নানা স্তব অন্ধকাব যুগেব বিষয বর্ণনা করেন আব বিষ্ণুব শেষ অবতাব কল্কিব আগমনেব কথা ভবিষ্যদ্বাণী কবেন। এই কল্কিবই স্বর্ণযুগ ফিবিযে আনাব কথা।

পৃথিবীর নানা জাযগা থেকে মিস্ কান ওই গ্রন্থেব পাণ্ডুলিপি ও মুদ্রিত সংস্কবণ সংগ্রহ করেছেন। তাদেব মধ্যে একটি মিলেছে লণ্ডনের ইণ্ডিযা অফিস গ্রন্থাগার থেকে, একটি অক্সফোর্ড বিশ্ববিদ্যালয, ২টি প্যাবিস ও ২টি ঢাকা থেকে। তা ছাড়া, ভাবতে আসাব পর আবও অনেক পাণ্ডুলিপি জোগাড কবেছি।—বলেন মিস্ কান। তিন মাস আগে তিনি কলিকাতায আসেন। গবেষণা শেষ না হওয়া পর্যন্ত এই শহবে আবও কিছুদিন তিনি থাকবেন। এই সুযোগে তিনি কলকাতাব বহু সংস্কৃতজ্ঞ পণ্ডিতেব সঙ্গে আলাপ অলোচনা কববেন। যুক্তবাষ্ট্রেব স্বাস্থ্য, শিক্ষা ও জনকল্যাণ বিভাগ কর্তৃক প্রদত্ত ও পেনসিলভ্যানিযা বিশ্ববিদ্যালয কর্তৃক পরিচালিত ফুলবাইট হেজ স্নাতক ছাত্রবৃত্তি পেয়ে তিনি ভারতে পডাশুনা কবতে এসেছেন। তাঁব মতে, একমাত্র সংস্কৃত ভাষা অনুশীলন করলেই ভারতকে জানা যায় না। তাই এই বিশাল দেশ, তার অধিবাসী ও বর্তমান সংস্কৃতির অন্ধিসন্ধি জানতে তিনি বদ্ধ পরিকর। মিস্ কান বলেন : হালে আমি রবীন্দ্রনাথের নৃত্যনাট্য শ্যামার অভিনয় দেখেছি, দেখেছি কথক নৃত্য কলামন্দিরে কলিকাতা সঙ্গীত উৎসব আর বহু সাংস্কৃতিক ও জনপ্রিয় অনুষ্ঠানে যোগ দিযেছি। এক বাঙালী পরিবারে চিরাচরিত প্রথায় বিবাহ উৎসব দেখতেও আমি আমন্ত্রিত হয়েছিলাম।

ভারতে অবস্থানের সময় তিনি যথা সম্ভব বেশি করে ভারতের অতীত ও বর্তমান সাংস্কৃতিক কেন্দ্রগুলো ঘুরে দেখবেন।

মৎপ্রণীত ইংরাজি পুস্তক 'Kalkı Cames ın 1985' একখানি মিস্ কানকে ১৯৭০ আগষ্টের প্রারম্ভে আমি পাঠিয়েছিলাম। উহা পাইয়া তিনি আমাকে স্বহস্তে যে Inland letter 3 | 8 | 70 তারিখে লিখেছিলেন, তাহা নিম্নে উদ্ধৃত হইল। তখন তিনি কলিকাতা স্পেনসেস হোটেলে ( ৪নং ওয়েলেসলি প্লেস ) ছিলেন।

August 3, 1970,

Dear Sır, I want to thank you for your book "Kalkı Comes ın 1985" as well as the booklet on kalkı It was very kınd and thoughtful of you to send them and I am sure they will be very ınterestıng to read

As you may have read ın 'Jugantar', I am workıng on a crıtıcal edıtıon and translatıon of the Kalkı-Puranam ınto English and was very ınterested to learn that you are engaged ın translatıng the left ınto Bengalı Perhaps ıt mıght be possıble for me to meet wıth you ın the near future and dıscuss some matters pertaınıng to the left ın whıch we are both ınterested

I was told by your frıend, Srı K C Samanta, that some Sunday mornıng mıght be a good tıme to see you If so, I will wrıte to you before I come and make a defenıte appoıntment which would be convenıent to you

I am partıcularly ınterested ın the ıllustratıon whıch you have on the cover of your book, "Kalkı wıth hıs General and Horse" and would lıke to know the source of thıs pıcture and whether other ıllustratıons of Kalkı exıst and where

Again, may I thank you for sending me the copy of your book and pamphlet and Sri, K C. Samanta, B Sc for so kindly bringing them here,

Looking forward to our meeting in the future and with warm good wishes, I am

Sincerely yours,
Roberta Kahn

দুঃখের বিষয়, তখন আমি অত্যন্ত অসুস্থ থাকায় তাঁহাকে ধর্মচক্রে আসিতে নিষেধ করিয়াছিলাম। সেজন্য তিনি আসেন নাই এবং তাঁহার সহিত দেখাও হয় নাই। এখন ভাবিতেছি, তাঁর সঙ্গে দেখা করিলে ভাল হইত এবং কল্কি পুরাণের সংস্কৃত ইংরাজী অনুবাদ কতদিনে বাহির হইবে, তাহা জানিতে পারিতাম। আমিও দশ বৎসর পূর্বে কল্কিপুরাণের ইংরাজী অনুবাদ আরম্ভ করিয়াছিলাম, কিন্তু ভাগ্যদোষে দৃষ্টিশক্তি হীন হওয়ায় তাহা সমাপ্ত করিতে এত বিলম্ব হইল।

## দৈবানুগ্রহ

১৮ই আগষ্ট ১৯৭২ শুক্রবার বেলা ৮ টায় মহাগৌরী কল্কি পূজা সমাপনান্তে পুরাণ মন্দিরে আসিয়া আমার আসনে পূর্ব মুখে বসিলেন এবং তাঁহার বামদিকে স্থিত বড় ট্রাঙ্কের উপর রক্ষিত কল্কিপুরাণের সমগ্র হস্তলিপির উপর হাত রাখিয়া শিব স্মরণ পূর্বক প্রার্থনা করিলেন, হে প্রভো, এই গ্রন্থ অচিরে মুদ্রিত হউক। ইতোপূর্বে আমি তাঁহার সম্মুখে মেজেতে আস্তীর্ণ মাদুরে দক্ষিণ মুখে বসিয়া শিব, গৌরী, গণেশ ও দুর্গাদি দেবতাকে উক্ত প্রার্থনা কাতর ভাবে নিবেদন করি। তাঁহারা অবিলম্বে আসিয়া আমার সম্মুখে বিরাজ করিলেন এবং মৌন সম্মতি জানাইলেন। মহাগৌরীর প্রার্থনা সমাপ্ত হইলে সিদ্ধিদাতা গণেশ ঠাকুর শুভ্রবর্ণ ক্ষুদ্র মূর্তি পরিগ্রহ পূর্বক উল্লিখিত হস্তলিপির উপরে আসিয়া প্রসন্নবদনে বসিলেন এবং দুইবার মাথা নাড়িয়া সদয় সম্মতি

জানাইলেন। তাঁহাব মাথায় সোনালী চুল শোভিত ছিল, কিন্তু গজদন্ত বা গজশুণ্ডাদি দেখা গেল না। ইহাই গণেশজীব সৎমূর্তি। আমি সভক্তি মানস প্রণাম কবিতে দয়াল দেবতা গণেশ অন্তর্হিত হইলেন। আমি অন্ধ বৃদ্ধ রুগ্ন দবিদ্র সন্ন্যাসী হইয়াও অতি কষ্টে ও বহুশ্রমে এই মহাগ্রন্থ প্রণযনে ও প্রকাশনে দৈবানুগ্রহে সমর্থ হইলাম।

২৪ সেপ্টেম্বব ১৯৭২ ববিবাব বৈকালে কলিকাতাব কোন প্রেসেব অন্যতম অংশীদাব আসিলেন এবং পুরাণ মন্দিবেব পশ্চিম বাবন্দায় বসিয়া আমাব সহিত আলাপ কবিলেন। তাঁহাব প্রেসেই আমাব 'কল্কি পুবাণ' ছাপা হইবে। তখন গণেশজী আসিয়া আমাব আবাম চেযাবেব বাম হাতলে পশ্চিমমুখে বসিলেন এবং হাত তুলিযা অভয় দিলেন, তোমাব কল্কি পুবাণ ছাপা হবে। সিদ্ধিদাতা গণপতি মনোহব দিব্যমূর্ত্তি ধবে ছিলেন এবং তাঁহাব মুখে ছোট শুঁড় দেখা গেল। তিনি সাদা ধুতি পবিহিত ছিলেন এবং তাঁহাব বামকাঁধে সাদা উত্তবীয় ও যজ্ঞসূত্র ছিল। তিনি প্রসন্নবদনে বসিয়াছিলেন এবং আমাকে সর্ব্বক্ষণ অভয প্রদান করেন। আমাব ডানদিকে একটি দীর্ঘকায় গৌববর্ণ ঋষি দক্ষিণমুখে দণ্ডায়মান ছিলেন, আব আমিও দক্ষিণমুখো বসিয়াছিলাম। উক্ত ঋষিব মাথায শিখা ও সম্মুখে টাক, কাঁধে যজ্ঞসূত্র ও কটিদেশে সাদা ধুতি পবিহিত ছিল। তিনি প্রসন্ন বদনে তিনবাব দুই হাত তুলিয়া আমাকে অভয দিলেন, তোমাব 'কল্কি পুবাণ' নিশ্চযই ছাপা হইবে। ইনি কল্কি পুবাণেব রচয়িতা মহামুনি বাৎস্যাযন। গণপতি ও বাৎস্যায়নেব অমোঘ আশীষ শিরে ধবিয়া কল্কিপুবাণ মুদ্রণ আবম্ভ কবিলাম। এরূপ পবম সৌভাগ্য কাহাব হয ?

৮ই অক্টোবব ১৯৭২ ববিবার মদীয় যজুর্বেদেব শেষ ফবমাব শেষ প্রুফ দেখিযা প্রিণ্ট অর্ডাব (মুদ্রণ নির্দেশ) দিলাম। প্রেসেব কোন অংশীদাব উহা লইযা গেলেন। সন্ধ্যাব পরে আমি পুবাণো মন্দিবেব পশ্চিম বারান্দায় আবাম চেযাবে দক্ষিণ মুখে বসিযা ছিলাম এবং মহাগৌবী নীচ থেকে উপবে এসে আমাব সম্মুখে ছোট টুলে বসিয়া আলাপ কবিলেন। তখন তিনি দেখিলেন, মহর্ষি পাণিনী ও তৎ পত্নী কস্তুরী দেবী আমার বাম দিকে আসিয়া শূন্যে

যোগাসনে বসিলেন এবং শুভকর্ম সমাপ্তি নিমিত্ত আমাকে আশীর্ব্বাদ জানাইলেন। ভাষ্যকার আচার্য্য উবট্ আমার চেয়ারের পেছনে দণ্ডায়মান ছিলেন এবং আচার্য্য মহীধর বাম দিকে আসিয়া ঘুরিতে লাগিলেন। তাঁহারা উভয়ে আমাকে সাধুবাদ জানাইতে আসিয়াছিলেন। এইরূপে আমার যজুর্বেদ মুদ্রণ বহু কষ্টে সমাপ্ত হইল। যেমন যজুর্বেদ দৈবানুগ্রহে মুদ্রিত হইল, তেমনই কল্কি পুরাণও দৈবকৃপায় মুদ্রিত হইবে।

## চিত্র-পরিচয়

যে চারি চিত্রে এই গ্রন্থ সুশোভিত, তাহদের সংক্ষিপ্ত পরিচয় নিম্নে প্রদত্ত :

১। উত্তর প্রদেশে মোরাদাবাদ জেলার অন্তর্গত সম্ভল তীর্থে অষ্টাদশ শতকের শেষপাদে ইন্দোরের মহারাণী অহল্যাবাঈ কর্তৃক কল্কি মন্দির নির্মিত এবং তন্মধ্যে কল্কি ও পদ্মার মুর্ত্তিদ্বয় স্থাপিত হয়। এই কল্কিমূর্তি চতুর্ভুজ, কাল কষ্টি পাথরে খোদিত ও সাড়ে তিন ফুট উচ্চ এবং পদ্মামূর্ত্তি উহা অপেক্ষা ১ ইঞ্চি ছোট ও শ্বেত পাথরে খোদিত। উক্ত মন্দিরের দেওয়ালে দশ অবতারের সুন্দর আলেখ্য অঙ্কিত আছে। ইহাই ভারতের প্রাচীনতম কল্কিমূর্তি এবং উহাতে প্রায় দুইশতক যাবৎ প্রাত্যহিক কল্কি পূজা ও বাৎসরিক কল্কি উৎসব হইতেছে। সম্ভল কল্কি মন্দিরের আলোক চিত্র গ্রন্থমধ্যে প্রদত্ত। সম্ভল মাহাত্ম্য নামক সংস্কৃত পুস্তিকায় উক্ত পুণ্য তীর্থের ইতিবৃত্ত পাওয়া যায়।

২। পশ্চিমবঙ্গে চব্বিশ পরগণা জেলার অন্তর্গত ফলতা সমীপে সহরা গ্রামে ১৯৬৯ খ্রীঃ ২৩শে নভেম্বর (৭ই অগ্রহায়ণ ১৩৭৬ সাল) রবিবার শুভ রাস পূর্ণিমা দিবসে নব নির্মিত সুদৃশ্য মন্দিরে কাল কষ্টি পাথরে খোদিত দুই ফুট উচ্চ কল্কিমূর্তি প্রতিষ্ঠিত হয়। ইহার পাঁচ মাস পরে ১লা মে ১৯৭০ (১৭ই বৈশাখ ১৩৭৭) শুক্রবার শুভ দোল পূর্ণিমা দিবসে উক্ত মন্দিরে কল্কি মূর্তির বাম পার্শ্বে শ্বেতপাথরে খোদিত পদ্মামূর্তি স্থাপিত হয়। এই দুই মূর্তি আন্দুলের অমর ভাস্কর শ্রীকালশশী বন্দ্যোপাধ্যায় কর্তৃক সযত্নে খোদিত। সম্ভল মন্দিরের

ন্যায় সহরা কল্কি মন্দিরেও কল্কি ও পদ্মার যুগল বিগ্রহ নিত্য পূজিত হয়। এখানেও বাৎসরিক মহোৎসব সমারোহ সম্পন্ন হয়। এই উৎসবের সংবাদ গুপ্তপ্রেস পঞ্জিকায় প্রতিবৎসর বাহির হয়। ইহাই পশ্চিমবঙ্গে সর্বপ্রথম কল্কি মন্দির। ইহার আলোকচিত্র গ্রন্থমধ্যে প্রদত্ত। 'সহরা কল্কিমন্দির' নামক পুস্তিকায় ইহার বিস্তৃত বিবরণ প্রকাশিত।

৩। হাওড়া জেলায় বেলুড় রামকৃষ্ণ ধর্মচক্রে ১৯৬০ খ্রীষ্টাব্দের শেষার্দ্ধে পুরাণ মন্দিরে পটে কল্কি পূজা আরম্ভ হয়। চারি বর্ষ পরে ২৩ মে ১৯৬৪ ( ৯ জ্যৈষ্ঠ ১৩৭১ ) শনিবার বৈশাখী শুক্লা দ্বাদশী তিথিতে তথায় দারুময় সিংহাসনে কল্কিদেবের মৃন্ময় বিগ্রহ পূজা ও হোমাদি সহকারে প্রতিষ্ঠিত হয় এবং এক বর্ষ পূজান্তে উহা পার্শ্ববর্তী গঙ্গা গর্ভে বিসর্জন দেওয়া হয়। উহার দুইদিকে কল্কির বাহন ও সেনাপতির মূর্তিদ্বয় স্থাপিত ছিল। ১২ মে ১৯৬৫ (২৯ বৈশাখ ১৩৭২) বুধবার বৈশাখী শুক্লা দ্বাদশী তিথিতে নাট মন্দিরের দোতলায় নির্মিত নূতন মন্দিরে কল্কি দেবের পাষাণ বিগ্রহ পূজা হোমাদি সহকারে সংস্থাপিত হয়। উক্ত বিগ্রহের প্রাত্যহিক পূজারতি ও বার্ষিক উৎসবাদি অদ্যাবধি অনুষ্ঠিত হয়। এই উৎসবের সংবাদ গুপ্তপ্রেস পঞ্জিকা ও পি এম বাগ্‌চি পঞ্জিকায় প্রতিবৎসর বাহির হয়। ইহাই বঙ্গদেশে সর্বপ্রথম কল্কি মূর্তি এবং ২০ ইঞ্চি উচ্চ ও কাল কষ্টি পাথরে খোদিত এবং পদ্মোপরি বিরাজিত উহার বামদিকে শ্বেত পাথরে খোদিত ঘোটক বাহন অবস্থিত। এই কল্কিমূর্তি আন্দুলের প্রখ্যাত ভাস্কর শ্রীকালশশী বন্দ্যোপাধ্যায় কর্তৃক বহুযত্নে খোদিত। মৎপ্রণীত কল্কি গীতা পুস্তকে উহার বিশদ বিবরণ প্রকাশিত।

৪। কয়েক বৎসর পূর্বে পুরাতন দিল্লী নগরে (১২০০ কুচাপতি রাম ষ্ট্রীট, দিল্লী ৬) একটি নূতন কল্কি মন্দির নির্মিত এবং তন্মধ্যে শ্বেত পাথরে খোদিত শ্বেতাশ্ব বাহনে সমারূঢ় কল্কিমূর্তি প্রতিষ্ঠিত হইয়াছে। কল্কির ডান হাতে তরবারী শোভিত। উক্ত মূর্তি নিত্য পূজিত হয় এবং উক্ত মন্দির সংলগ্ন নাট মণ্ডপে দিবারাত্রি অবিরাম কল্কি কীর্তন চলে। শত শত ভক্ত কল্কি মূর্তি দর্শনেও কল্কি কীর্তন শ্রবণে এই মন্দিরে আসেন। সম্ভল কল্কি মন্দিরের সহিত দিল্লী

কল্কি মন্দিরের ঘনিষ্ঠ সংযোগ বিদ্যমান। দিল্লী কল্কি মন্দির হইতে কল্কি অবতার ও কল্কি দিগ্বিজয় নামক দুইটি হিন্দি পুস্তিকা প্রকাশিত। উক্ত মন্দির নির্মাণ ৪১ দিনে সমাপ্ত হয়। এই ৪১ দিন দিবা রাত্রি অবিরাম কল্কি মহামন্ত্র "জয় কল্কি জয় জগৎপতে, পদ্মাপতি জয় রমাপতে" সংকীর্ত্তন হইয়াছিল। ১৯ এপ্রিল ১৯৭০ রবিবার হইতে ছয়দিন কল্কি দেবের আবির্ভাব নিমিত্ত অবিরাম প্রার্থনা হইয়াছিল। দিল্লী নগরে ও জয়পুর প্রভৃতি স্থানে আগষ্ট মাসে কল্কি জয়ন্তী অনুষ্ঠিত হয়। দিল্লী কল্কিমন্দিরে ওঁ নমঃ কল্কিভগবতে ম্লেচ্ছদল হন্তে ফট্ স্বাহামন্ত্রে ম্লেচ্ছ সংহারক হবন সম্পন্ন হয়। উহাতে কেবল কল্কিমূর্ত্তি প্রতিষ্ঠিত, পদ্মা মূর্তি নাই। উক্ত মন্দির গম্বুজ ও চূড়াদি শোভিত। নিষ্কলঙ্ক দল কর্তৃক এইমন্দির নির্মিত ও উহাতে শ্বেত পাথরে খোদিত কল্কিমূর্তি প্রতিষ্ঠিত নিষ্কলঙ্ক দলের ইতিহাস সম্বল কল্কি মন্দিরের সুপণ্ডিত পুরোহিত মহেশ প্রসাদ কর্তৃক হিন্দিতে রচিত ও মুদ্রিত হইয়াছে।

## কল্কিস্তব

(১) ম্লেচ্ছ নিবহ নিধনে কলয়সি করবালং
ধূমকেতুমিব কিমপি করালং।
কেশবধৃত কল্কি শরীর
জয় জগদীশ হরে॥ —জয়দেব

(২) তস্মিন্‌কালে নিরালোকে লোকে পাপ তমোদয়ে।
উৎপৎস্যতেঽর্ক সংকাশঃ শিশু কর্কিকুলে দ্বিজঃ॥
বিষ্ণুর্ভাব শাস্ত্যর্থো সোঽথ বিষ্ণুযশাঃ ক্ষিতৌ।
চরিষ্যত্যশ্বমারুহ্য ম্লেচ্ছ সংক্ষয় দীক্ষিতঃ॥ —ক্ষেমেন্দ্র

(৩) দুরাপার সংসার সংহারকারী
ভবত্যশ্বচার কৃপাণ প্রহারী।
মুরারের্দশবতার ধারীহ কল্কিঃ
করোতু দ্বিবাং ধ্বংসনং বঃ স কল্কি॥ —শঙ্করাচার্য্য

(৪) কল্পাবসানে ভুবগাধিরূঢ়োঃ
সংঘট্টয়ামাস নিমেষ মাত্রাৎ।
যত্তেজসা নির্দহ তাতি ভীমঃ
তং কল্কিনং বিশ্বপতিং ভজাম॥

(৫) ম্লেচ্ছ প্রায়েঽখিলে লোকে দুষ্ট রাজন্য পীড়িতে।
কল্কিরূপং সমাদধৌ দেব দেবায় নমো নমঃ॥ —দেবীভাগবত

(৬) সজল জলদদেহো বাতবেগৈকবাহঃ
কবধৃতকরবালঃ সর্বলোকৈকপালঃ।
কলিকুলবলহন্তা সত্যধর্ম প্রণেতা
কলযতু কুশলং নঃ কল্কিরূপঃ সঃ দেবঃ॥ —কল্কিপুরাণ

(৭) ভাবিন্যা দশযা ভবন্নিহ ভবধ্বংসায নঃ কল্পতাং
কল্কি বিষ্ণুযশসম্ভূতঃ কলিকথাকালুষ্যকুলঙ্কষঃ।
নিঃশেষ ক্ষত কণ্টকে ক্ষিতিতলে ধারাজলৌ ঘৈধ্রুবং
ধর্ম কার্তযুগং প্রবোহয়তি যন্নি স্ত্রিংশধারাধরঃ॥
ইচ্ছামীন বিহার কচ্ছপ মহাপোত্রিন্ যদৃচ্ছা হরে
রক্ষা বামন রোষরাম কাকুৎস্থা হলাহলিন্।
ক্রীড়াবল্লভ কল্কবান দশা কল্কিন্নিতি প্রত্যহং
জল্পন্তঃ পুরুষাঃ পুনন্তি ভুবনং পুনৌঘপণ্যাপণাঃ॥ —বেদান্তদেশিক

(৮) নিরঞ্জনং নিত্যমনন্তরূপং ভক্তানুকম্পাধৃতবিগ্রহং বৈ।
পূর্ণাবতারং পরমেশমীড্যং তং কল্কিদেবং শিরসা নমামি॥

(৯) পূর্ণশক্ত্যবতারায় ধূম্রাশ্ববাহনায় চ।
অষ্টৈশ্বর্য্য মণ্ডিতায় কল্কিদেবায় তে নমঃ॥

# সূচীপত্র

| বিষয় | | পত্রাঙ্ক |
|---|---|---|




ভগবান কল্কিদেব

( বেলুড় ধর্মচক্রে কল্কি মন্দির )

ওঁ ভগবতে কল্কিদেবায় নমঃ

# কল্কি পুরাণ

## প্রথম অংশ

### প্রথম অধ্যায়

সেন্দ্রা দেবগণা মুনীশ্বরজনা লোকাঃ সপালাঃ সদা
স্বং স্বং কর্ম্ম সুসিদ্ধয়ে *প্রতিদিনং ভক্ত্যা ভজন্ত্যুত্তমাঃ।
তং বিঘ্নেশমনন্তমচ্যুতমজং সর্বজ্ঞ সর্বাশ্রয়ং।
বন্দে বৈদিক তান্ত্রিকাদি বিবিধৈঃ শাস্ত্রৈঃ পুরো বন্দিতম্ ॥ ১

শ্লোকার্থ। ইন্দ্রাদি দেবগণ, মুনিবরগণ ও লোকপালগণ[১] স্ব স্ব কার্য্য সম্যক্ ...দ্ধির জন্য প্রতিদিন ভক্তিভরে যাঁহাব উপাসনা কবেন, পুবাকালে যে দেবদেব ...দি শাস্ত্রে আরাধিত হযেছেন এবং যিনি সর্বজ্ঞ সর্বাধার জন্মরহিত সর্ব্ব ...শক অবিনাশী মহাপুরুষ, সেই বিষ্ণুদেবকে বন্দনা কবি।১

*যং সর্ব্বার্থ সুসিদ্ধযে ইতি পাঠান্তব সঙ্গত হয়।

টিপ্পনী ১। লোকপালগণ দেবতা বিশেষ। দিকপালগণ দশদিকে বিবাজিত ...কিবা সর্বলোককে রক্ষা কবেন। অগ্নি পুবাণে অষ্ট লোকপালের নাম ...ম্নোক্ত শ্লোকে প্রদত্ত।—

ইন্দ্রোঃ বহ্নিঃ পিতৃপতির্নিঋতির্বরুনোহনিলঃ।
ধনদঃ শঙ্করশ্চৈব লোকপালাঃ পুবাতনাঃ॥

ইন্দ্র, অগ্নি, যম, নিঋতি, বরুণ, পবন, কুবেব ও মহাদেব এই অষ্ট দেবতা ...র্বাদি অষ্ট দিকের অধিপতি। কেহ কেহ বলেন, উর্দ্ধে ব্রহ্মা ও নিম্নে অনন্তদেব ...দিকপালরূপে অবস্থিত। এইরূপে দশদিকপালের সংখ্যা দশ পূর্ণ হয। অগ্নি ...বাণে ও অমবকোষে ব্রহ্মা ও অনন্তেব নাম লোকপালরূপে উল্লিখিত নাই।

অমরকোষে 'নির্ঋতি'কে নৈঋত বলে। শ্রীশ্রীচণ্ডীর দেবীকবচে দশদিকের রক্ষাকর্ত্রী দশদেবীর নাম এইরূপে উল্লিখিত।—

প্রাচ্যাং রক্ষতু মামৈন্দ্রী আগ্নেয্যামগ্নিদেবতা।
দক্ষিণেঽবতু বারাহী নৈঋত্যাং খড়্গধারিণী॥
প্রতীচ্যাং বারুণী রক্ষেৎ বায়ব্যাং মৃগবাহিনী।
উদীচ্যাং পাতু কৌবেরী ঐশান্যাং শূলধারিণী॥
ঊর্দ্ধং ব্রহ্মাণী মে রক্ষেদধস্তাদ্ বৈষ্ণবী তথা।
এবং দশ দিশো রক্ষেৎ চামুণ্ডা শববাহনা॥

পূর্ব দিকে ইন্দ্রাণী আমাকে রক্ষা করুন। অগ্নিকোণে অগ্নিদেবতা আমাকে রক্ষা করুন। দক্ষিণে বারাহী (যমশক্তি) ও নৈঋত কোণে খড়্গধারিণী (নৈঋতিশক্তি) আমাকে রক্ষা করুন। পশ্চিমে বারুণী (বরুণশক্তি) ও বায়ুকোণে মৃগবাহিনী বায়ুদেবতা আমাকে রক্ষা করুন। উত্তরে কৌবেরী (কুবের শক্তি) ও ঈশান কোণে শূল ধারিণী (ঈশান-শক্তি) আমাকে রক্ষা করুন। ঊর্ধ্বে ব্রহ্মাণী ও অধোদেশে বৈষ্ণবী আমাকে রক্ষা করুন। এইরূপে শবাসনা চামুণ্ডা আমাকে দশদিকে দশরূপে রক্ষা করুন। ইহাতে প্রমাণিত হয়, নানাশাস্ত্রের মধ্যে মতৈক্য বিদ্যমান। মহানির্বাণ তন্ত্রে ত্রয়োদশ উল্লাসে ১১৩ শ্লোকে দশদিকপালের দশমন্ত্র নিম্নোক্ত প্রকারে উল্লিখিত।

লঁ রঁ মঁ ক্ষ্রঁ বঁ যমিতি ক্ষঁ হৌঁ ব্রীমমিতি ক্রমাৎ।
ইন্দ্রাদ্যনন্তদিক্‌পালাং দশমন্ত্রাঃ সমীরিতাঃ॥

ইন্দ্রের মন্ত্র লঁ, অগ্নির মন্ত্র রঁ, যমের মন্ত্র মঁ, নির্ঋতির মন্ত্র ক্ষ্রঁ, বরুণের মন্ত্র বঁ, বায়ুর মন্ত্র যঁ, কুবেরের মন্ত্র ক্ষঁ, ঈশানের মন্ত্র হৌঁ, ব্রহ্মার মন্ত্র ব্রীঁ এবং অনন্তের মন্ত্র অঁ। ইন্দ্রাদি দশদিক্‌পালের এই দশমন্ত্র কথিত হইল।

নারায়ণং নমস্কৃত্য নরঞ্চৈব নরোত্তমম্।
দেবীং সরস্বতীঞ্চৈব ততো জয়-মুদীরয়েৎ॥ ২

যদ্দোর্দ্দণ্ডকবালসর্পকবল জ্বলাজ্জ্বলদ্বিগ্রহাঃ,
নেতুঃ সৎকরবাল দণ্ডদলিতা-ভূপাঃ ক্ষিতিক্ষোভকাঃ।
শশ্বৎ সৈন্ধববাহনো দ্বিজজনিঃ কল্কিঃ পরাত্মা হরিঃ,
*পাযাৎ সত্যযুগাদিকৃৎ স ভগবান্ ধর্ম্ম প্রবৃত্তি প্রিয়ঃ ॥ ৩
ইতি সূত-বচঃ শ্রুত্বা নৈমিষাবণ্য বাসিনঃ।
শৌনকাদ্যা মহাভাগাঃ পপ্রচ্ছুস্তং কথামিমাম্॥ ৪

*পরাৎসত্য যুগাদিকৃৎ ইতি পাঠান্তবঃ।

শ্লোকার্থ। ভগবান্ অচ্যুতকে নমস্কাব কবি। নারাযণকে[২], নবোত্তম নবকে[৩] ও দেবী সবস্বতীকে নমস্কাব করিযা জয়[৪] উচ্চাবণ কবিবে॥২ যাঁহাব দোর্দ্দণ্ডরূপ কবাল সর্পের গ্রাসে পতিত ও বিষজ্বালায জ্বলিত দেহ হইযা, কলিকালেব অত্যাচারী ভূপালগণ কববালরূপ দণ্ডে দলিত হইবেন, যিনি ব্রাহ্মণকুলে জন্ম লইয়া সিন্ধুজাত অশ্বে আবোহণপূর্বক সেনানী রূপে সত্যযুগের[৫] অবতারণা কবিবেন, সেই সনাতন ধর্মেব প্রবর্তক পরমেশ্বব ভগবান কল্কিরূপী হবি সকলকে বক্ষা করুন॥৩ নৈমিষারণ্যবাসী[৬] শৌনক[৭] ও উগ্রশ্রবা[৮] প্রভৃতি মহর্ষিগণ সূতের মুখে এই বাক্য শ্রবণ করিযা তাঁহাকে জিজ্ঞাসা করিলেন।৪

টিপ্পনী ২। নারায়ণ—নাবাযণ বিষ্ণুব নাম। পুরাণ সমূহে নাবাযণ নামেব অনেক তাৎপর্য ও ব্যাখ্যা দৃষ্ট হয়। উক্ত মর্মে বিষ্ণুপুরাণে আছে।—

আপো নাবা ইতি প্রোক্তা আপো বৈ নরসূনবঃ।
অযনং তস্য তাঃ পূর্বং তেন নাবাযণঃ স্মৃতঃ॥

মনুসংহিতাব ১।১০ শ্লোকেও উক্ত ভাব ধ্বনিত হয়।

আপো নাবা ইতি প্রোক্তা আপো বৈ নরসূনবঃ।
তা যদস্যাযনং পূর্বং তেন নাবাযণঃ স্মৃতঃ॥

নরশব্দ জীব ও ঈশ্ববেব প্রভু শুদ্ধস্বরূপ ব্রহ্মবাচক। আপ্ বা জল উক্ত ব্রহ্ম হইতে উৎপন্ন। সামবিধান ব্রাহ্মণে প্রথম প্রপাঠকে আছে, 'ব্রহ্ম হ বা ইদমগ্র

আসীৎ। তস্য তেজো রসোঽত্যরিচ্যত'। এই সামবাক্য নরসুনু শব্দের জলার্থ প্রমাণিত করে। জল নর হইতে উৎপন্ন বলিয়া উহার অন্য নাম নার। প্রলযকালে নারায়ণ উক্ত জলে বা নারে অয়ন (শয়ন) করেছিলেন। এই হেতু তাঁহার নাম নারায়ণ। নারায়ণ নামের ব্যুৎপত্তি সম্বন্ধে মতভেদ বিদ্যমান। এই বিষয ব্রহ্মবৈবর্তপুরাণে শ্রীকৃষ্ণ জন্মখণ্ডে ১০৯ অধ্যায়ে নিম্নলিখিত শ্লোকত্রয়ে ব্যাখ্যাত।—

সারূপ্যমুক্তিবচনং নারেতি চ বিদুর্বুধাঃ।
যো দেবোঽপ্যয়নং তস্য স চ নারায়ণঃ স্মৃতঃ॥
নারাশ্চ কৃতপাপাশ্চাপ্যয়নং গমনং স্মৃতম্।
যতো হি গমনং তেষাং সোঽয়ং নারায়ণঃ স্মৃতঃ॥
নারং চ মোক্ষণং পুণ্যময়নং জ্ঞানমীপ্সিতম্।
তয়োর্জ্ঞানং ভবেত্তস্মাৎ সোঽয়ং নারায়ণঃ স্মৃতঃ॥

৩। নর—বিষ্ণুর অবতার ঋষি বিশেষ। বিষ্ণু বা ধর্মের ঔরসে এবং দক্ষের কন্যা মূর্তির গর্ভে নর নারায়ণের জন্ম হয়। এই দুই ঋষি বদরিকাশ্রমে কঠোর তপস্যা করেন। শ্রীমদ্ভাগবতে দ্বিতীয় স্কন্ধে ৭ম অধ্যায়ে ৭ শ্লোকে এবং ১ম স্কন্ধে ৩য় অধ্যায়ে ৭ শ্লোকে যথাক্রমে আছে, 'ধর্মস্য দক্ষদুহিতর্যজনিষ্ট মূর্ত্যাং নারায়ণো নর ইতি স্বতপঃ প্রভাবঃ॥' এবং 'তুর্যে ধর্মকলাসর্গে নরনারায়ণাবৃষী ভূত্বাঽঽত্মোপশমোপেতমকরোদ্দুশ্চরং তপঃ'॥

অন্য পুরাণে নর নারায়ণের উৎপত্তি ভিন্নভাবে লিখিত। মহাদেব শরভ মূর্তি ধারণ পূর্বক দাঁত ও নখ দ্বারা বিষ্ণুদেবের নরসিংহ মূর্ত্তি দ্বিখণ্ডিত করেন। উহার নর ভাগ থেকে নর ও সিংহভাগ থেকে নারায়ণ দুই দিব্য ঋষি উৎপন্ন হন। উক্ত মর্মে কালিকা পুরাণে ২৯ অধ্যায়ে আছে।—

ততো দেহ পরিত্যাগং কর্তুং সমভবত্তদা।
তদা দংষ্ট্রাগ্রভাবেন নরসিংহং মহাবলম্॥
শরভো ভগবান্ ভর্গো দ্বিধা মধ্যে চকার হ।
নরসিংহে দ্বিধাভূতে নরভাগেন তস্য তু॥

নব এব সমুৎপন্নো দিব্যরূপী মহানৃষিঃ।
তস্য পংচাস্যভাগেন নারায়ণ ইতি শ্রুতঃ॥
অভবৎ স মহাতেজা মুনিরূপী জনার্দ্দনঃ।
নরো নারায়ণ শ্চোভৌ সৃষ্টিহেতু মহামতী॥
যয়োঃ প্রভাবো দুর্দ্ধর্ষঃ শাস্ত্রে বেদে তপঃ সু চ॥

কেহ কেহ 'নর' শব্দের অর্থ অবিদ্যাবচ্ছিন্ন জীব বলেন। আর মায়ামুক্ত নরই নরোত্তম। পরন্তু ইহার শাস্ত্রীয় প্রমাণ নাই। প্রথমোক্ত দুই বিবরণ দুই প্রধান পুরাণ অনুসারে লিখিত। পুরাণের বাক্যার্থ পুরাণ অনুসারে হওয়াই উচিত।

বামন পুরাণের কাহিনী নিয়ে প্রবক্ত।

৪। জয়—রামায়ণ ও মহাভারতাদি ইতিহাস এবং অষ্টাদশ মহাপুরাণ পড়িলে সংসৃতি বিজিত হয়। ইহার অর্থ, জীব জন্মমৃত্যুরূপ শৃঙ্খল হইতে মুক্তি লাভ করে। এইহেতু এইসকল শাস্ত্র জয় নামে অভিহিত। ভবিষ্য পুরাণে আছে—

অষ্টাদশ পুরাণানি রামস্য চরিতং তথা।
কার্ষ্ণং বেদং পংচমং চ যন মহাভারতং বিদুঃ॥
তথৈব শিবধর্মাশ্চ বিষ্ণুধর্মাশ্চ শাশ্বতাঃ।
জযেতি নাম তেষাং চ প্রবদন্তি মনীষিণঃ॥
সংসার জয়নং গ্রন্থং জযনামানমীরয়েৎ॥

অন্যমতে—চতুর্ণাং পুরুষার্থানামপি হেতৌ জযোঽস্ত্রিয়াম্। পুরুষার্থ চতুষ্টয়ের কারণ পদার্থত্রয়ের নাম জয়। ইহার সরলার্থ বোঝা যায় না।

৫। সত্যযুগ—প্রথম সত্যযুগ, দ্বিতীয় ত্রেতাযুগ, তৃতীয় দ্বাপরযুগ ও চতুর্থ কলিযুগ। উক্ত মর্মে মৎস্যপুরাণে ১১৮ অধ্যায়ে আছে—

চত্বারি ভারতে বর্ষে যুগানি ঋষয়োঽব্রুবন্।
কৃতং ত্রেতা দ্বাপরশ্চ কলিশ্চেতি চতুর্যুগম্॥

ভাগবতপুরাণ অনুসারে সত্যযুগের পরিমাণ ১৭ লক্ষ ২৮ হাজার বৎসর, ত্রেতাযুগের পরিমাণ ১২ লক্ষ ৯৬ হাজার বৎসর, দ্বাপর যুগের পরিমাণ ৮ লক্ষ

৬৪ হাজার বৎসব এবং কলিযুগের পবিমাণ ৪ লক্ষ ৩২ হাজার বৎসব। সত্যযুগের পব ত্রেতাযুগ, ত্রেতাযুগেব পর দ্বাপব যুগ এবং দ্বাপব যুগেব পব কলিযুগ সমাগত। সত্যযুগ ধর্মময ছিল। যুগেব পব যুগে ক্রমশঃ ধর্ম হানি ঘটেছে। কলিকালেব শেষার্ধে ধর্মলোপ হযেছে। যুগেব পবিবর্তন ঘটিলে জগতেব নিযম বিকৃত হয ও বিনাশ ঘটে। আবার নূতন সংস্কার সৃষ্ট হয। সত্যযুগে ধর্ম চতুষ্পাদ, ত্রেতাযুগে ধর্ম ত্রিপাদ, দ্বাপবযুগে ধর্ম দ্বিপাদ এবং কলিযুগে ধর্ম একপাদ হযেছে। এই হেতু কলিযুগে ধর্ম সবল নহে, দুর্বল হযেছে। ইহাই ধর্মেব পিচ্ছল পথ, কুটিলা গতি। এইরূপে ধর্মের গ্লানি ও বিকৃতি হয়েছে।

৬। নৈমিষারণ্য—এই অরণ্যে ভগবান্ বিষ্ণুদেব এক নিমেষ বা পলক মাত্রে দুর্জয দানবকে পরাজিত কবেন। উক্ত কাবণে এই অবণ্যকে নৈমিষ বলে। ভগবান গৌবমুখ ঋষিকে বলেছিলেন, এই অরণ্যে দুর্জয দানবসৈন্যকে নিমেষমাত্রে বিনাশ করেছি। এইহেতু এই অরণ্য নৈমিষ নামে প্রসিদ্ধ হইবে। উক্ত মর্মে ববাহ পুবাণে আছে—

এবং কৃত্বা ততো দেবো মুনিং গৌরমুখং তদা।
উবাচ নিমিষেনেদং নিহতং দানবং বলম্॥
অবণ্যেঽস্মিংস্ততস্ত্বেতন্নৈমিষাবণ্যসংজ্ঞিতম্॥

বাযুপুরাণে নৈমিষ শব্দেব অন্য বৃত্তান্ত পাওযা যায এবং উক্ত শব্দে ষ-কাব স্থানে শ-কাব দৃষ্ট হয। যথা—

এতন্মনোময়ং চক্রং ময়া সৃষ্টং বিসৃজ্যতে।
যত্রাস্য শীর্যতে নেমিঃ স দেশস্তপসঃ শুভঃ॥
ইত্যুক্ত্বা সূর্যসংকাশং চক্রং সৃষ্টা মনোময়ম্॥
প্রণিপত্য মহাদেবং বিসসর্জ পিতামহঃ॥
তেঽপি হৃষ্টতরা বিপ্রাঃ প্রণম্য জগতঃ প্রভুম্।
প্রযযুস্তস্য চক্রস্য যত্র নেমির্বিশীর্যতে॥
তদ্বনং তেন বিখ্যাতং নৈমিশং মুনিপূজিতম্॥

কূর্মপুরাণেও উল্লিখিত উপাখ্যান দৃষ্ট হয়, কেবল ভাষার পার্থক্য বিদ্যমান। কূর্মপুরাণে নৈমিষ শব্দে ষ-কার দৃষ্ট হয়। উদ্ধৃত উপাখ্যানের সংক্ষিপ্তার্থ এইরূপ হয়। প্রথমে ব্রহ্মা বলেন, আমি এই রমণীয় মহা চক্র সৃজন করিলাম। যেখানে এই চক্রের নেমি থেমে যাবে, সেইস্থান তপশ্চর্য্যার পক্ষে অনুকূল। উক্ত বাক্য অনুসারে জিজ্ঞাসু মানুষ গতিশীল চক্র অনুসরণ করিতে করিতে দেখিবেন, এক স্থানে চক্র নেমি নিশ্চল হইল। উক্ত স্থান নৈমিষারণ্য নামে আলোচ্য পুরাণে প্রসিদ্ধ। পুরাণ পাঠে অবগত হওয়া যায়, পুরাকালে নৈমিষক্ষেত্র পরম পবিত্র যজ্ঞভূমি ছিল। পরে উহা তীর্থক্ষেত্রে পরিণত হয়। ইহার ফলে উহা পুরাণ বিচার বা পৌরাণিক আলোচনার প্রধান কেন্দ্র হয়। কূর্মপুরাণের ৪০ অধ্যায়ে নৈমিষারণ্যের উৎপত্তি বৃত্তান্ত প্রদত্ত।

৭। শৌনক—ইনি শুনক মুনির পুত্র ঋষিবিশেষ। শৌনক প্রসিদ্ধ যাজ্ঞিক ছিলেন ও নৈমিষারণ্যে বাস করিতেন। অন্য শাস্ত্রে শৌনকের ভিন্ন নাম কুলপতি দেখা যায়। এই মুনি অন্নদানাদি দ্বারা দশ হাজার মুনিগণকে পালন করিতেন ও নানা শাস্ত্র পড়াইতেন। শৌনক জ্ঞানবান্ ও যজ্ঞানুষ্ঠানে অনুরক্ত ছিলেন। ইনি নৈমিষক্ষেত্রে দ্বাদশ বৎসর যজ্ঞ করার পর তথায় মহাভারত কথিত হয়।

৮। উগ্রশ্রবা—ইনি পৌরাণিক মুনি বিশেষ। ইঁহার পিতা লোমহর্ষণ নামে প্রসিদ্ধ ছিলেন এবং সূতবংশে জন্মগ্রহণ করেন। ব্রাহ্মণীর গর্ভে ও ক্ষত্রিয়ের ঔরসে উৎপন্ন প্রতিলোমজ সংকীর্ণ জাতিকে সূত বলা হয়। উক্ত মর্মে যাজ্ঞবল্ক্য সংহিতার প্রথম অধ্যায়ে কথিত আছে, ব্রাহ্মণ্যাং ক্ষত্রিয়োৎসূতঃ। বলদেবের বরদানে সূতপুত্র উগ্রশ্রবা পুরাণ-বক্তা হন। মনু সংহিতায় ১০।২২ শ্লোকে সূত-জন্ম উল্লিখিত।

হে সূত। সর্ব্বধর্ম্মজ্ঞ। লোমহর্ষণপুত্রক।
ত্রিকালজ্ঞ। পুরাণজ্ঞ। বদ ভাগবতীং কথাম্॥ ৫
কঃ কলিঃ? কুত্র বা জাতো জগতামীশ্বরঃ প্রভুঃ।
কথং বা নিত্যধর্ম্মস্য বিনাশঃ কলিনা কৃতঃ?॥ ৬

ইতি তেষাং বচঃ শ্রুত্বা সূতো ধ্যাত্বা হরিং প্রভুম্।
সহর্ষপুলকোদ্ভিন্ন সর্ব্বাঙ্গঃ প্রাহ তান্ মুনীন্॥ ৭

সূত-উবাচ।

শৃণুধ্বমিদমাখ্যানং ভবিষ্যং পরমাদ্ভুতম্।
কথিতং ব্রহ্মণা পূর্ব্বং নারদায় বিপৃচ্ছতে॥ ৮

শ্লোকার্থ। হে লোমহর্ষণ*-পুত্র সূত, তুমি সর্বধর্মজ্ঞ ও ত্রিকালজ্ঞ সুতরাং কোন পুরাণই তোমার অবিদিত নাই। এক্ষণে তুমি ভাগবত বিবর বর্ণন কর। কল্কি কে? তিনি কোথায় জন্মগ্রহণ করেন? তিনি পৃথিবীর ঈশ্বর হইলেন কিরূপে? কিরূপেই বা তিনি নিত্য সনাতন ধর্মের বিনাশ করেন? মুনিগণের মুখে এই বাক্য শুনিয়া সূত হর্ষভরে পুলকিত কলেবরে ভগবান্ হরিকে একবার ধ্যান করিয়া তাঁহাদের নিকট ভাগবত বলিতে লাগিলেন। সূত বলিলেন, আমি ভবিষ্য অত্যদ্ভুত উপাখ্যান বলিতেছি, শ্রবণ করুন। পূর্বে মহর্ষি নারদ জিজ্ঞাসু হওয়ায় সৃষ্টিকর্তা ব্রহ্মা তাঁহার নিকট ইহা বলেন। ৫—৮

টিপ্পনী ৯। লোমহর্ষণ—ইনি ব্যাসদেবের বিখ্যাত শিষ্য ছিলেন। তৎপ্রতি ব্যাসদেব প্রসন্ন হয়ে স্বরচিত সর্বগ্রন্থ দান করেন। এই কারণে লোমহর্ষণ পুরাণ-বক্তা হন। ইনি সূতনামে নানা শাস্ত্রে অভিহিত। কিন্তু উহা তাঁহার কুল নাম, যথার্থ নাম নহে। যদি ঐরূপ হইত, তাহা হইলে অনেক পুরাণে 'সূত-পুত্র' লোমহর্ষণের বিশেষণ হইত না। প্রায় সমস্ত পুরাণে সাধারণ সূত শব্দে লোমহর্ষণ বুঝায়। এই কারণে অনেকে ইঁহার যথার্থ নাম লোমহর্ষণ মনে করেন। কিন্তু এই সিদ্ধান্ত ভ্রমমাত্র। কল্কিপুরাণে তৃতীয় অংশে ত্রয়োদশ অধ্যায়ে ২০ শ্লোকে লোমহর্ষণের বিশেষণ 'সূতপুত্র' দৃষ্ট হয়। যদি তাঁহার আসল নাম সূত হইত, তাহা হইলে 'সূতপুত্র' লোমহর্ষণের বিশেষণরূপে ব্যবহৃত হইত না।

বিষ্ণুপুরাণ অনুসারে লোমহর্ষণ ব্যাস-শিষ্য ছিলেন। বিষ্ণুপুরাণে (তৃতীয় অংশে, ষষ্ঠ অধ্যায়ে, ১৬ শ্লোকে) আছে—

প্রখ্যাতো ব্যাসশিষ্যোঽভূৎ সূতো বৈ লোমহর্ষণঃ।
পুরাণ সংহিতাস্তস্মৈ দদৌ ব্যাসো মহামুনিঃ॥

ইঁহার আদি নাম লোমহর্ষণ নহে। তাঁহার মুখে পুরাণ ব্যাখ্যা শ্রবণে শ্রোতৃবৃন্দ রোমাঞ্চিত হইতেন। এই কারণে তাঁহার নাম লোমহর্ষণ হয়েছে। কূর্মপুরাণে এই বৃত্তান্ত নিম্নোক্ত শ্লোকে পাওয়া যায়।

লোমানি হর্ষয়াঞ্চক্রে শ্রোতৃণাং যঃ স্বভাবিতৈঃ।
কর্মণা প্রথিতস্তেন লোমহর্ষণ সংজ্ঞয়া॥

বলরামের অস্ত্রাঘাতে লোমহর্ষণের মৃত্যু হয়। ইনি ব্যাসাসনে বসিয়া নৈমিষারণ্যবাসী ঋষিবৃন্দকে অনেক পুরাণ শুনাইতেন। এই সময় তীর্থভ্রমণ কালে বলরাম তথায় উপস্থিত হন। সমবেত ঋষিবৃন্দ উঠিয়া কৃষ্ণাগ্রজ বলরামকে সমাদর ও সম্বর্দ্ধনা করেন, কিন্তু লোমহর্ষণ ব্যাসাসন ছাড়িয়া উঠিলেন না। ইহাতে বলরাম লোমহর্ষণকে গর্বিত বুঝিয়া ক্রোধান্বিত হন এবং কুশের সূক্ষ্মাগ্র দ্বারা তাঁহাকে নিহত করেন। যখন ঋষিবৃন্দ সদ্য মৃত লোমহর্ষণকে পুনর্জীবিত করার জন্য বলরামকে প্রার্থনা জানান, তখন বলরাম বলিলেন, "লোমহর্ষণ আর জীবিত হবেনা। ইঁহার পুত্র উগ্রশ্রবা আপনাদিগকে পুরাণ শুনাইবেন।" শ্রীমদ্ভাগবতে (দশম স্কন্দে, ৭৮ অধ্যায়ে, ১৩।১৫।১৯।২৭ শ্লোক চতুষ্টয়ে) এই বৃত্তান্ত বর্ণিত। বলরামের বরে উগ্রশ্রবা পুরাণবক্তা হন এবং বক্ষ্যমান কল্কি-পুরাণ ব্যাখ্যা করেন।

নারদঃ প্রাহ মুনয়ে ব্যাসায়ামিত তেজসে।
স ব্যাসো নিজপুত্রায় ব্রহ্মরাতায়ধীমতে॥ ৯
সচাভিমন্যুপুত্রায় বিষ্ণুরাতায় সংসদি।
প্রাহ ভাগবতান্ ধর্ম্মান্ অষ্টাদশ সহস্রকান্॥ ১০

তদানৃপে লয়ং প্রাপ্তে সপ্তাহে প্রশ্নশেষিতম্।
মার্কণ্ডেয়াদিভিঃ পৃষ্টঃ প্রাহ পুণ্যাশ্রমে শুকঃ ॥১১
তত্রাহং তদনুজ্ঞাতঃ শ্রুতবানস্মি যাঃ কথাঃ।
ভবিষ্যাঃ কথয়ামীহ* পুণ্যা ভাগবতীঃ শুভাঃ ॥১২
*কথযামাস ইতি পাঠান্তরঃ।

**শ্লোকার্থ**। পরে নারদও পরম তেজস্বী ব্যাসের[১০] নিকট ইহা কীর্তন করেন। ব্যাস স্বীয় সুত ধীমান্ ব্রহ্মরাতের নিকট এই সমুদায় বলিয়াছিলেন। ব্রহ্মরাতও অভিমন্যু সুত বিষ্ণুরাতের সভায় এই অষ্টাদশ-সহস্র-সংখ্য-শ্লোকাত্মক ভাগবত ধর্ম বর্ণন করেন। অনন্তর সপ্তাহ অতীত হইলে, প্রশ্ন শেষ থাকিতে রাজা মৃত্যু প্রাপ্ত হইলেন। পরে পুণ্যাশ্রমে মার্কণ্ডেয়াদি[১১] মুনিগণ ঐ প্রশ্নের শেষ জিজ্ঞাসু হইলে শুক যাহা বলিয়াছিলেন, আমি সেখানে তাঁহার অনুমতি-ক্রমে তখন তৎসমুদায় শ্রবণ করিয়াছিলাম। এক্ষণে সেই সমুদায় শুভ ভবিষ্য ভাগবত কথা কহিতেছি। ৯—১২

**টিপ্পনী** ১০। ব্যাসদেব—ইনি চতুর্বেদের বিভাগ ও মহাভারত রচনা করেন। প্রাকৃত মানুষ বেদার্থ বোধে সমর্থ নয়। এই কারণে বেদব্যাস বেদার্থের সার সংগ্রহ পূর্বক মহাভারত রচনা করেন। বেদব্যাসের প্রকৃত নাম কৃষ্ণদ্বৈপায়ণ। বেদ বিভাগের ফলে তিনি বেদব্যাস নামে পরিচিত হন। ব্যাসদেব যমুনা দ্বীপ জাত ও চিরঞ্জীবি।

১১। মার্কণ্ডেয়—ইনি মৃকণ্ডু মুনির পুত্র মহর্ষি বিশেষ। মার্কণ্ডেয় চিরঞ্জীবি ও মার্কণ্ডেয় মহাপুরাণের রচয়িতা।

তাং শৃণুধ্বং মহাভাগাঃ সমাহিত ধিয়োঽনিশম্।
গতে কৃষ্ণে স্বনিলয়ং প্রাদুর্ভূতো যথা কলিঃ ॥ ১৩
প্রলয়ান্তে জগৎস্রষ্টা ব্রহ্মা লোক পিতামহঃ।
সসর্জ্জ ঘোরং মলিনং পৃষ্ঠদেশাৎ স্বপাতকম্ ॥ ১৪

স চাধর্ম্ম ইতি খ্যাতস্তস্য বংশানুকীর্ত্তনাৎ।
শ্রবনাৎ স্মরণাল্লোকঃ সর্ব্বপাপৈঃ প্রমুচ্যতে ॥ ১৫
অধর্ম্মস্য প্রিয়া রম্যা মিথ্যা মার্জ্জার লোচনা।
তস্য পুত্রোঽতি তেজস্বী দম্ভঃ পরমকোপনঃ ॥ ১৬

শ্লোকার্থ· ভগবান কৃষ্ণ বৈকুণ্ঠধামে প্রত্যাগত হইলে যেরূপ কলির প্রাদুর্ভাব হয, তাহা বলিতেছি। হে মহাভাগগণ, আপনারা নিরন্তর সমাহিত-চিত্তে তৎসমস্ত শ্রবণ করুন।১৩

প্রলয়কালের অবসানে জগৎস্রষ্টা লোক-পিতামহ ব্রহ্মা আপনার পৃষ্ঠদেশ হইতে ভযানক কৃষ্ণবর্ণ পাতকের সৃষ্টি করেন।১৪

সেই পাতক অধর্ম্ম নামে বিখ্যাত হয। এই অধর্মের বংশ কীর্তন, শ্রবণ বা স্মরণ করিলে মানবগণ পাপমুক্ত হন।১৫

অধর্মের মনোহারিণী প্রণয়িণীর নাম মিথ্যা। তাহার চক্ষুদ্বয় মার্জার চক্ষুর ন্যায় পিঙ্গলবর্ণ। মিথ্যার গর্ভে অধর্ম হইতে একটি পুত্র জন্মে। এই পুত্র অতীব কোপনস্বভাব ও অতিশয় তেজস্বী। ইহার নাম দম্ভ।১৬

স মায়াযাং ভগিন্যাস্তু লোভং পুত্রঞ্চ কন্যকাম্।
নিকৃতিং জনয়ামাস তয়োঃ ক্রোধঃ সুতোঽভবৎ ॥ ১৭
স হিংসায়াং ভগিন্যাস্তু জনয়ামাস তং কলিম্।
বামহস্তধৃতোপস্থং তৈলাভ্যক্তাঞ্জন প্রভম্ ॥ ১৮
কাকোদরং করালাস্যং* লোলজিহ্বং ভয়ানকম্।
পূতিগন্ধং দ্যূতমদ্য-স্ত্রীশুবর্ণ কৃতাশ্রয়ম্ ॥ ১৯
ভগিন্যাস্তু দুরুক্ত্যাং স ভয়ং পুত্রঞ্চ কন্যকাম্।
মৃত্যুং স জনয়ামাস তয়োশ্চ নিরয়োঽভবৎ ॥ ২০

*করালাস্যং ইতি পাঠান্তরঃ।

শ্লোকার্থ। দম্ভের এক ভগিনীর নাম মাযা। মাযার গর্ভে দম্ভ হইতে এক পুত্র ও এক কন্যা উৎপন্ন হয। পুত্রের নাম লোভ ও কন্যার নাম নিকৃতি। লোভ হইতে নিকৃতির একটি পুত্র জন্মে। তাহার নাম ক্রোধ।১৭

ক্রোধের ভগিনীর নাম হিংসা। ক্রোধের সহবাসে হিংসা একটি পুত্র প্রসব করিল। এই পুত্রের নাম কলি। ইনি সর্বদা বাম হস্তে পুংচিহ্ন ধারণ করিয়া থাকেন।১৮

ইহার সর্বাঙ্গের কান্তি তৈলাক্ত কজ্জল সদৃশ। তাহার উদর কাকের ন্যায় নিম্ন, মুখ অতীব ভীষণ ও জিহ্বা লোল। ইহার আকার দেখিলে মনে ভয় উদিত হয়। ইহার সর্বাঙ্গে পূতিগন্ধ নির্গত হইতেছে।১৯

ইনি দ্যূত-ক্রীড়াস্থলে, মদ্যালয়ে, বেশ্যাগারে ও স্বুবর্ণ ব্যবসায়ীর নিকট সর্বদা বাস করেন। কলির ভগিনীর নাম দুরুক্তি। দুরুক্তির গর্ভে কলির ঔরসে একটি পুত্র ও একটি কন্যা জন্মে। ঐ পুত্রের নাম ভয় ও কন্যার নাম মৃত্যু। ভয়ের ঔরসে মৃত্যুর গর্ভে নিরয় নামে পুত্র উৎপন্ন হয়।২০

যাতনায়াং ভগিন্যান্তু লেভে পুত্রাযুতাযুতম্।
ইত্থং কলিকুলে জাতা বহবো ধর্ম্মনিন্দকাঃ ॥ ২১
যজ্ঞাধ্যয়নাদিবেদতন্ত্র বিনাশকাঃ।
আধিব্যাধিজরা গ্লানি দুঃখ শোক ভয়াশ্রয়াঃ ॥ ২২
কলিরাজানুগাশ্চেরুর্যথশো লোকনাশকাঃ।
বভূবুঃ কালবিভ্রষ্টাঃ ক্ষণিকাঃ কামুকা নরাঃ ॥ ২৩
দম্ভাচারদুরাচারাস্তাতমাতৃবিহিংসকাঃ।
বেদহীনা দ্বিজা দীনাঃ শূদ্রসেবাপরাঃ সদা ॥ ২৪

শ্লোকার্থ। নিরয়ের ভগিনীর নাম যাতনা। এই যাতনার গর্ভে নিরয়ের ঔরসে শত শত পুত্র জাত হইয়াছে। এইরূপে কলিবংশে অসংখ্য ধর্মনিন্দকের উৎপত্তি হইয়াছে।২১

ইহারা যজ্ঞ, বেদাধ্যয়ন, দান প্রভৃতি ধর্ম কর্মের লোপ করে এবং বেদ, তন্ত্র প্রভৃতি ধর্মশাস্ত্রের বিলোপ সাধনে সর্বদা সচেষ্ট থাকে। ইহারা আধি, ব্যাধি, জরা, গ্লানি, দুঃখ, শোক, ভয় প্রভৃতির আধার।

কলিরাজের অনুগত হইয়া ইহারা সকলেই লোকনাশের নিমিত্ত দলে দলে

ভ্রমণ করিতেছে। ইহারা কালক্রমে ভ্রষ্ট হইয়া মনুষ্যরূপে জন্ম লইতেছে। ঐ সকল মনুষ্য অল্পায়ু ও কামুক।২৩

ইহারা দম্ভাচার, দুরাচার ও পিতৃমাতৃগণের হিংসাকারী। ইহাদের মধ্যে ব্রাহ্মণগণ বেদবিহীন, দীন ও সর্বদা শূদ্রজাতির উপাসনারত[১২]।২৪

টিপ্পনী। ১২। উপাসনা—বেদপাঠ ব্রাহ্মণের অবশ্য কর্তব্যরূপে বিহিত। ইহা ব্রাহ্মণবর্ণের শ্রেষ্ঠ ধর্ম। মনুসংহিতায় (২য় অধ্যায় ১৬৫ শ্লোকে) আছে, বেদঃ কৃৎস্নোঽধিগন্তব্যঃ সরহস্যো দ্বিজন্মনা। মন্ত্র, ব্রাহ্মণ ও উপনিষৎ সহিত বেদাধ্যয়ন ব্রাহ্মণের কর্তব্য। বেদপাঠ না করিলে ব্রাহ্মণ জাতিচ্যুত হন। মনুসংহিতায় (২য় অধ্যায় ১৬৮ শ্লোকে) আছে—

যোঽনধীত্য দ্বিজো বেদমন্যত্র কুরুতে শ্রমম্।
স জীবন্নেব শূদ্রত্বমাশু গচ্ছতি সান্বয়ঃ॥

যে ব্রাহ্মণ বেদাধ্যয়ন না করিয়া অন্য শাস্ত্র পাঠে অনুরক্ত হন, তিনি জীবৎ-কালেই বংশসহ শূদ্রত্ব প্রাপ্ত হন। শূদ্রত্বপ্রাপ্ত হইলে ব্রাহ্মণ পতিত হন। ইহা উৎকট পাপরূপে নিন্দিত। উক্ত কারণে কলিযুগে ব্রাহ্মণকৃত দোষা-বলীর মধ্যে ইহা পরিগণিত।

কুতর্কবাদবহুলা ধর্ম্ম বিক্রয়িণোঽধমাঃ।
বেদ বিক্রয়িণো ব্রাত্যা রসবিক্রয়িনস্তথা॥ ২৫
মাংসবিক্রয়িণঃ ক্রূরা শিশ্নোদর পরায়ণাঃ।
পরদাররতা মত্তা বর্ণসঙ্কর কারকাঃ॥ ২৬
হ্রস্বাকারাঃ পাপসারাঃ* শঠা মঠনিবাসিনঃ।
ষোড়শাব্দায়ুষঃ শ্যালবান্ধবা নীচসঙ্গমাঃ॥ ২৭
বিবাদকলহক্ষুব্ধাঃ কেশবেশবিভূষণাঃ।
কলৌকুলিনা ধনিনঃ পূজ্যা বার্দ্ধুষিকা দ্বিজাঃ॥ ২৮

*পাপচারাঃ ইতি পাঠান্তরঃ।

শ্লোকার্থ। ইহারা সতত কুতর্ক করিয়া থাকে। এই অধমগণ ধর্ম-বিক্রয়ী, বেদবিক্রয়ী, ব্রাত্য[১৩] (পতিত), রসবিক্রয়ী, মাংস বিক্রয়ী,[১৪] ক্রূর ও শিশ্নোদর

পরায়ণ। ইহারা পরদার-রত, মদ মত্ত, বর্ণসংকর কারক, খর্বকায়, পাপাচারী, শঠ ও মঠবাসী। ইহাদের পরমায়ু প্রায়ই ষোড়শ বৎসর। ইহারা শ্যালক ব্যতীত অন্য আর কাহাকেও বন্ধুভাবে গ্রহণ করে না। ২৫—২৭

নীচ সংসর্গে বাস করিতেই ইহারা সর্বদা অভিলাষী। ইহারা নিরন্তর বিবাদ কলহেই ক্ষুব্ধ। কেশ-সংস্কার, বেশবিন্যাস ও ভূষণ ধারণেই ইহাদের অভিরুচি। ধনী ব্যক্তিমাত্রই কলিকালে কুলীন বলিয়া মান্য হয়। যে সকল ব্রাহ্মণ টাকার সুদ[১৫] লইয়া জীবিকানির্বাহ করে, তাহারাই সকলের পূজ্য। ২৮

টিপ্পনী ১৩। ব্রাত্য—বৈদিক বিধান অনুসারে মাতৃগর্ভ হইতে ভূমিষ্ট ব্রাহ্মণ বালক অষ্টম বর্ষে, ক্ষত্রিয় বালক একাদশ বর্ষে এবং বৈশ্য বালক দ্বাদশ বর্ষ বয়সে উপবীত সংস্কার বা উপনয়ন করিবেন। পূর্বোক্ত বয়স ব্যতীত অন্য সময়েও উপনয়নের বিধান প্রদত্ত। ব্রাহ্মণ কুমার ষোল বৎসর বয়স, ক্ষত্রিয় কুমার বাইশ বৎসর ও বৈশ্য কুমার চব্বিশ বৎসর বয়স পর্যন্ত উপনয়ন করিতে পারে। নির্দ্দিষ্ট সময় অতীত হইলে উক্ত তিন বর্ণের মানুষকে ব্রাত্য (পতিত) বলে এবং সমাজে অবজ্ঞাত হয়। মনুসংহিতায় (দ্বিতীয় অধ্যায়ে, ৩৯ শ্লোকে) আছে—

অত ঊর্ধ্বং ত্রয়োঽপ্যেতে যথাকালমসংস্কৃতাঃ।
সাবিত্রী-পতিতা ব্রাত্যা ভবন্ত্যার্যবিগর্হিতাঃ॥

অসংস্কৃত ত্রৈবর্ণিক সাবিত্রী-পতিত হইলে ব্রাত্যনামে অভিহিত হয়। ব্রাত্য শব্দ বেদে ব্যবহৃত। উপনয়ন অর্থে গুরুর নিকট গমন পূর্বক বেদপাঠ আরম্ভ ও গায়ত্রীমন্ত্রে দীক্ষা গ্রহণ। এই সকল কারণে কলিযুগের ব্রাহ্মণের লক্ষণ ব্রাত্য-দোষে দুষ্ট হয়েছে।

টিপ্পনী ১৪। বেদ, রস ও মাংস বিক্রয় দ্বিজগণের অনুচিত। মনুসংহিতায় তৃতীয় অধ্যায়ে ১৫৬ শ্লোকে 'ভৃতকাধ্যাপকো যশ্চ' ইত্যাদি শ্লোকে বেদবিক্রয় অসাধুতা রূপে প্রদর্শিত। উক্ত অধ্যায়ে ১৫২ শ্লোকে 'মাংস বিক্রয়িণস্তথা'

ইত্যাদি স্থলে মাংস বিক্রয় এবং ১৫৯ শ্লোকে 'রসবিক্রয়ী' ইত্যাদি স্থলে রস বিক্রয় ( মদ্যাদি বিক্রয় ) ব্রাহ্মণের পক্ষে নিষিদ্ধ উক্ত হইয়াছে।

১৫। যে ব্রাহ্মণ অন্যকে টাকা ধার দিয়ে সুদ নেন, তিনি বার্ধুষিক নামে নিন্দিত। যিনি সুদের অর্থে জীবিকা নির্বাহ করেন, তিনি পাপিষ্ঠ ব্রাহ্মণ। বিপৎ কালে বৃদ্ধি ( সুদ ) প্রয়োগের বিধি থাকিলেও তাহা ব্রাহ্মণ ও ক্ষত্রিয়ের পক্ষে নিষিদ্ধ ছিল। যদিও মনুসংহিতায ( দশম অধ্যায়, ১১৭ শ্লোকে ) আছে, 'ব্রাহ্মণঃ ক্ষত্রিয়ো বাপি বৃদ্ধিং নৈব প্রযোজয়েৎ', তথাপি ইহা সাধারণ বিধি মাত্র। তদনুসারে অল্প সুদে টাকা ধার দেওয়া প্রচলিত হইলেও ব্রাহ্মণের পক্ষে গর্হিত কর্ম।

সন্ন্যাসিনো গৃহাসক্তা গৃহস্থাস্ত্ববিবেকিনঃ।
গুরুনিন্দাপরা ধর্ম্মধ্বজিনঃ সাধুবঞ্চকাঃ॥ ২৯
প্রতি গ্রহরতাঃ শূদ্রাঃ পরস্বহরণাদরাঃ।
দ্বয়োঃ স্বীকারমুদ্বাহঃ শঠে মৈত্রী বদান্যতা॥ ৩০
প্রতিদানে ক্ষমাশক্তৌ বিরক্তি করণাক্ষমে।
বাচালত্বঞ্চ পাণ্ডিত্যে যশোহর্থে ধর্ম্মসেবনম্॥ ৩১
ধনাঢ্যত্বঞ্চ সাধুত্বে দূরে নীরে চ তীর্থতা।
সূত্রমাত্রেণ বিপ্রত্বং দণ্ডমাত্রেণ মস্করী॥ ৩২

শ্লোকার্থ। বর্তমান কলিকালে সন্ন্যাসীগণ গৃহবাসে রত এবং গৃহস্থগণ অবিবেচক হয়। কলিকালে সকলেই গুরুনিন্দা-রত হইবে এবং ধর্মচিহ্ন ধারণ পূর্বক সাধুগণকে বঞ্চনা করিবে। ২৯

এই সময শূদ্রগণ প্রতিগ্রহ পরায়ণ ও পরস্বাপহারক হইবে। এই কলিকালে বরকন্যার সম্মতি মাত্রেই বিবাহ নির্বাহ হইবে। সকলেই শঠ ব্যক্তির সহিত মিত্রতা করিবে এবং প্রতিদান কালে বদান্যতা প্রকাশ করিবে। ৩০

কোন ব্যক্তির অপকার করণে অক্ষম হইলে ক্ষমা প্রকাশ করিবে, অক্ষম ব্যক্তির প্রতি বিরক্তি প্রকাশ করিবে। এই কলিকালে সকলে পাণ্ডিত্য প্রকাশার্থ বাচালতা করিবে এবং যশোলাভের জন্য ধর্মসেবা করিবে। ৩১

লোকে ধনাঢ্য হইলেই সাধুরূপে সম্মানিত হইবে এবং দূরদেশস্থিত জলকেই তীর্থ তুল্য জ্ঞান করিবে। কলিকালে বামকাঁধে যজ্ঞসূত্র থাকিলেই ব্রাহ্মণ হইবে এবং দণ্ড ধারণ করিলেই পরিব্রাজক হইতে পারিবে। ৩২

অল্পশস্যা বসুমতী নদীতীরেঽবরোপিতা।
স্ত্রিয়ো বেশ্যালাপসুখাঃ স্বপুংসাং ত্যক্তমানসাঃ ॥৩৩
পরান্নলোলুপা বিপ্রাশ্চণ্ডাল গৃহযাজকাঃ।
স্ত্রিয়ো বৈধব্যহীনাশ্চ স্বচ্ছন্দাচরণ প্রিয়াঃ ॥৩৪
চিত্রবৃষ্টিকরা মেঘা মন্দাশস্যা চ মেদিনী।
প্রজাভক্ষা নৃপা লোকাঃ করপীড়াপ্রপীড়িতাঃ ॥ ৩৫
স্কন্ধে ভারং করে পুত্রং কৃত্বা ক্ষুব্ধাঃ প্রজাজনাঃ।
গিরিদুর্গং বনং ঘোরমাশ্রয়িষ্যন্তি দুর্ভগাঃ ॥ ৩৬

শ্লোকার্থ। বসুমতী অল্পশস্যা হইবেন, নদী তীরগতা হইবে। কুলকামিনীগণ বেশ্যার ন্যায় অনুচিত আচরণে সুখানুভব করিবে। স্ব স্ব স্বামীর প্রতি তাহারা অনুরক্ত হইবে না। ৩৩

ব্রাহ্মণগণ পরান্নভোজী হইবেন। তাঁহারা চণ্ডালের যাজক হইতেও পরাঙ্মুখ হইবেন না। স্ত্রীলোক আর বিধবা থাকিবে না, তাহারা স্বেচ্ছাচারিণী হইবে। ৩৪

মেঘ হইতে অনিয়মিত বৃষ্টিপাত হইবে। বসুমতী মন্দশস্যা হইবেন। রাজন্যগণ প্রজাপীড়ন করিবেন। প্রজাবর্গ রাজকরে প্রপীড়িত হইবে। ৩৫

হতভাগ্য প্রজাগণ স্কন্ধে ভার ও হস্তে পুত্রকে ধারণ করিয়া ক্ষুব্ধচিত্তে দুর্গম পর্বত ও গহন অরণ্য আশ্রয় করিবে। ৩৬

মধুমাংসৈর্মূলফলৈরাহারৈঃ প্রাণধারিণঃ।
এবং তু প্রথমে পাদে কলেঃ কৃষ্ণবিনিন্দকাঃ ॥ ৩৭
দ্বিতীয়ে তন্নামহীনাস্তৃতীয়ে বর্ণসঙ্করাঃ।
একবর্ণাশ্চতুর্থে চ বিস্মৃতাচ্যুত সৎক্রিয়াঃ ॥ ৩৮

